অক্রোধনশ্চ রাজেন্দ্র ! সত্যশীলো দৃঢ়ব্রতঃ ।
আত্মোপমশ্চ ভূতেষু স তীর্থফলমশ্নুতে ॥৩৪॥
ঋষিভিঃ ক্রতবঃ প্রোক্তা বেদেষ্বপি যথাক্রমম্ ।
ফলঞ্চৈব যথাতত্ত্বং প্রেত্য চেহ চ সর্ব্বশঃ ॥৩৫॥
ন তে শক্যা দরিদ্রেণ যজ্ঞাঃ প্রাপ্তুং মহীপতে ! ।
বহূপকরণা যজ্ঞা নানাসম্ভার বস্তরাঃ ॥৩৬॥
প্রাপ্যন্তে পার্থিবৈরেতে সমৃদ্ধৈর্ব্বা নরৈঃ ক্বচিৎ ।
নার্থন্যূনৈর্নাবগণৈরেকাত্মভিরসাধনৈঃ ॥৩৭॥

## ভারতকৌমুদী

অক্রোধন ইতি। হে রাজেন্দ্র ! যুধিষ্ঠির ! । ভীষ্মং প্রতি পুলস্ত্যেনোক্তমনুবদন্ নারদ এব সম্বোধয়তীতি নাসামঞ্জস্যম্। এবমন্যত্রাপি। দৃঢ়ব্রতো নির্ব্বন্ধেন বিহিতোপবাসাদিকরঃ। ভূতেষ্বাত্মোপমশ্চ দয়ালুরিত্যর্থঃ ॥৩৪॥

দরিদ্রাণাং তীর্থপর্য্যটনধর্ম্ম এব সম্ভবতীতি বক্তুমুপক্রমতে—ঋষিভিরিতি। ক্রতবো যজ্ঞাঃ। প্রেত্য পরলোকে স্বর্গাদিরূপম্, ইহলোকে চ পুত্রাদিরূপং ফলম্ ॥৩৫॥

নেতি। প্রাপ্তুমনুষ্ঠাতুম। কথং ন শক্যা ইত্যাহ—বহ্বিতি। বহূনি উপকরণানি ঘৃতাদীনি যেষু তে, নানাসম্ভারাণাং মণ্ডপাদিবহুবিধদ্রব্যাণাং বিস্তরো বাহুল্যং যেষু তে ॥৩৬॥

প্রাপ্যন্ত ইতি। প্রাপ্যন্তে অনুষ্ঠাতুং শক্যন্তে। অর্থন্যূনৈরর্থহীনৈর্ন, অব অবকৃষ্টা গণাঃ পরিজনা যেষাং তৈর্ন, একাত্মভিরেকাকিভির্ন, অসাধনৈরনুপকরণৈশ্চ ন ॥৩ ॥

যে লোকের কপটতা বা অর্থোপার্জ্জনের চেষ্টা থাকে না, লঘু আহার করে, জিতেন্দ্রিয় হয় এবং সমস্ত পাপ হইতে বিমুক্ত থাকে, সেই লোকই তীর্থের ফল লাভ করে ॥৩৩॥

এবং রাজশ্রেষ্ঠ ! যে লোক ক্রোধশূন্য, সত্যপরায়ণ, দৃঢ়ভাবে ব্রতনিষ্ঠ এবং সকল প্রাণীর প্রতিই নিজের মত ব্যবহার করে, সেই লোকই তীর্থের ফল লাভ করে ॥৩৪॥

ঋষিরা যজ্ঞের কথা বলিয়াছেন, বেদেও যথাক্রমে যজ্ঞের কথা রহিয়াছে এবং ঋষিগণ ও বেদসমূহ ইহলোকে ও পরলোকে যজ্ঞের সর্ব্বপ্রকার ফল বলিয়াছেন ॥৩৫॥

কিন্তু দরিদ্রেরা সে যজ্ঞ করিতে সমর্থ হয় না। কারণ, যজ্ঞে বহুতর উপকরণের প্রয়োজন এবং নানাবিধ বস্তুর আবশ্যকতা আছে ॥৩৬॥

অতএব রাজারাই যজ্ঞ করিতে পারেন এবং ধনী লোকেরাও কখন কখন পারেন ; কিন্তু অর্থহীন ভাল-পরিজনহীন, নিঃসহায় এবং দ্রব্যসম্ভারশূন্য লোকেরা পারে না ॥৩৭॥

(৩৭)…নার্থন্যূনৈরবিকলৈঃ…পি, …নার্থন্যূনোপকরণৈরেকাত্মভিরসংহতৈঃ—নি।

যো দরিদ্রৈরপি বিধিঃ শক্যঃ প্রাপ্তুং নরেশ্বর ! ।
তুল্যো যজ্ঞফলৈঃ পুণ্যৈস্তন্নিবোধ যুধাং বর ! ॥৩৮॥
ঋষীণাং পরমং গুহ্যমিদং ভরতসত্তম ! ।
তীর্থাভিগমনং পুণ্যং যজ্ঞৈরপি বিশিষ্যতে ॥৩৯॥
অনুপোষ্য ত্রিরাত্রাণি তীর্থান্যনভিগম্য চ ।
অদত্ত্বা কাঞ্চনং গাশ্চ দরিদ্রো নাম জায়তে ॥৪০॥
অগ্নিষ্টোমাদিভির্যজ্ঞৈরিষ্ট্বা বিপুলদক্ষিণৈঃ ।
ন তৎ ফলমবাপ্নোতি তীর্থাভিগমনেন যৎ ॥৪১॥
নৃলোকে দেবদেবস্য তীর্থং ত্রৈলোক্যবিশ্রুতম্ ।
পুষ্করং তীর্থমাসাদ্য দেবদেবসমো ভবেৎ ॥৪২॥

ভারতকৌমুদী

য ইতি। বিধির্বিধিবোধিতং তীর্থকৃত্যম্। প্রাপ্তুমনুষ্ঠাতুম্। যুধাং যোদ্ধৄণাম্ ॥৩৮॥

ঋষীণামিতি। গুহ্যম্ আদরণীয়তয়া গোপ্যম্। বিশিষ্যতে উৎকৃষ্যতে ॥৩৯॥

অনুপোষ্যেতি। ত্রিরাত্রাণি অনুপোষ্য যেন কেনাপি নিমিত্তেন অক্রমেণ দিনত্রয়ে উপবাসত্রয়মকৃত্বা। সামান্যতোঽভিধানাদেবমর্থঃ। তীর্থানীতি বহুবচনং কপিঞ্জলন্যায়াৎ ত্রিত্বপর্য্যবসিতম্। তেন তীর্থত্রয়মাত্রগমনেঽপি বিধ্যর্থনির্ব্বাহঃ। গাশ্চেতি বহুবচনমবিবক্ষিতম। এতেন ত্রিরাত্রোপবাসাদীনাং নিত্যত্বমভিহিতম্, "যদকরণে প্রত্যবায়স্তন্নিত্যম্" ইতি বেদান্তসারোক্তেঃ প্রত্যবায়মন্তরেণ দারিদ্র্যদুঃখাসম্ভবাৎ ॥৪০॥

অগ্নীতি। ইষ্ট্বা দেবান্ পূজয়িত্বা। এতেন তীর্থগমনস্য কাম্যত্বমপ্যুক্তম্ ॥৪১॥

প্রাধান্যাদাদৌ পুষ্করতীর্থফলমাহ—নৃলোক ইতি। দেবদেবস্য তীর্থং মহাদেবতীর্থভূতম্। আসাদ্য প্রাপ্য তত্র বিহিতং কর্ম্ম কৃত্বেত্যর্থঃ ॥৪২॥

সুতরাং দরিদ্রেরাও যে কার্য্য করিতে সমর্থ হয় এবং যে কার্য্য যজ্ঞের তুল্যই ফল জন্মায়, নরশ্রেষ্ঠ বীরবর! তাহা তুমি শ্রবণ কর ॥৩৮॥

ভরতশ্রেষ্ঠ! এই পুণ্যজনক তীর্থপর্য্যটন যজ্ঞ অপেক্ষাও উৎকৃষ্ট এবং ঋষিদের নিকটও পরম আদরণীয় ॥৩৯॥

তিন দিন উপবাস, তীর্থগমন এবং স্বর্ণদান ও গোদান না করিয়া মানুষ পরজন্মে দরিদ্র হয় ॥৪০॥

আবার তীর্থগমনে যে ফল পাওয়া যায়, প্রচুর দক্ষিণাযুক্ত অগ্নিষ্টোমপ্রভৃতি যজ্ঞ করিয়াও সে ফল পাওয়া যায় না ॥৪১॥

(৩৮)⋯তন্নিবোধ মহীপতে!—পি। (৪২)⋯পুষ্করং নাম বিখ্যাতং মহাভাগঃ সমাবিশেৎ। —বা ব কা।

দশ কোটিসহস্রাণি তীর্থানাং বৈ মহামতে !।
সান্নিধ্যং পুষ্করে চৈষাং ত্রিসন্ধ্যং কুরুনন্দন ! ॥৪৩॥
আদিত্যা বসবো রুদ্রাঃ সাধ্যাশ্চ সমরুদ্গণাঃ।
গন্ধর্ব্বাপ্সরসশ্চৈব তত্র সন্নিহিতা বিভো ! ॥৪৪॥
যত্র দেবাস্তপস্তপ্ত্বা দৈত্যা ব্রহ্মর্ষয়স্তথা।
দিব্যযোগা মহারাজ ! পুণ্যেন মহতান্বিতাঃ ॥৪৫॥
মনসাঽভ্যেতুকামস্য পুষ্করাণি মনস্বিনঃ।
পূয়ন্তে সর্ব্বপাপানি নাকপৃষ্ঠে চ পূজ্যতে ॥৪৬॥
অস্মিংস্তীর্থে মহাভাগ ! নিত্যমেব পিতামহঃ।
উবাস পরমপ্রীতো ভগবান্ কমলাসনঃ ॥৪৭॥

ভাবদীপকৌমুদী

ত্রিভিঃ শ্লোকৈঃ পুষ্করস্য প্রাধান্যে হেতুমাহ—দশেতি। এষাং শাস্ত্রোক্তানাম্। ত্রিসন্ধ্যমিত্যনেন সায়াহ্নেঽপি তৎকৃত্যং সূচয়তি ॥৪৩॥

আদিত্যা ইতি। মরুদ্গণৈঃ উক্তেতরৈর্দেবসমূহৈঃ সহেতি সমরুদ্গণাঃ ॥৪৪॥

যত্রেতি। দিব্যা অলৌকিকা যোগাঃ কার্য্যসাধনোপায়া যেষাং তে ॥৪৫॥

মনসেতি। অভ্যেতুকামস্য গন্তুমিচ্ছতঃ। পূয়ন্তে নশ্যন্তি। নাকপৃষ্ঠে স্বর্গে ॥৪৬॥

অস্মিন্নিতি। অস্মিন্ পুষ্করে। পিতামহো ব্রহ্মা উবাস, তেনাপ্যস্য প্রাধান্যম্ ॥৪৭॥

---

মনুষ্যলোকে মহাদেবের তীর্থ ত্রিভুবনবিখ্যাত পুষ্করতীর্থে যাইয়া মানুষ মহাদেবের তুল্য হয় ॥৪২॥

কারণ, মহামতি কুরুনন্দন ! পুষ্করতীর্থে তিন বেলায়ই শাস্ত্রোক্ত দশসহস্রকোটি তীর্থ সন্নিহিত থাকে ॥৪৩॥

এবং আদিত্যগণ, বসুগণ, রুদ্রগণ, সাধ্যগণ, অন্যান্য দেবগণ, গন্ধর্ব্বগণ ও অপ্সরোগণ সর্ব্বদাই পুষ্করতীর্থে সন্নিহিত থাকেন ॥৪৪॥

মহারাজ ! দেবগণ, দৈত্যগণ ও ব্রহ্মর্ষিগণ যে পুষ্করতীর্থে তপস্যা করিয়া অলৌকিক শক্তিশালী ও মহাপুণ্যশালী হইয়াছেন ॥৪৫॥

যে মনস্বী মনে মনেও পুষ্করতীর্থে যাইতে ইচ্ছা করে, তাহারও সকল পাপ নষ্ট হয় এবং সে স্বর্গলোকে পূজিত হয় ॥৪৬॥

মহাত্মন্ ! ভগবান্ পদ্মাসন ব্রহ্মা অত্যন্ত আনন্দিত হইয়া সর্ব্বদাই এই পুষ্করতীর্থে বাস করিতেন ॥৪৭॥

---

(৪৩)···সান্নিধ্যং পুষ্করে যেষাম্···বা ব কা। (৪৬) মনসাঽপ্যভিকামস্য...বা ব কা পি।
(৪৭) অস্মিংস্তীর্থে মহারাজ !···বা ব কা।

পুষ্করেষু মহাভাগ ! দেবাঃ সর্ষিগণাঃ পুরা।
সিদ্ধিং পরমিকাং প্রাপ্তাঃ পুণ্যেন মহতান্বিতাঃ ॥৪৮॥
তত্রাভিষেকং যঃ কুর্য্যাৎ পিতৃদেবার্চ্চনে রতঃ।
সোঽশ্বমেধমবাপ্নোতি ব্রহ্মলোকে চ পূজ্যতে ॥৪৯॥
অপ্যেকং ভোজয়েদ্বিপ্রং পুষ্করারণ্যমাশ্রিতঃ।
তেনাসৌ কর্ম্মণা ভীষ্ম ! প্রেত্য চেহ চ মোদতে ॥৫০॥
শাকৈর্মূলৈঃ ফলৈর্বাপি যেন বর্ত্তয়তে স্বয়ম্।
তদ্বৈ দদ্যাদ্‌ব্রাহ্মণায় শ্রদ্ধাবাননসূয়কঃ।
তেনৈব প্রাপ্নুয়াৎ প্রাজ্ঞো হয়মেধফলং নরঃ ॥৫১॥
ব্রাহ্মণাঃ ক্ষত্রিয়া বৈশ্যাঃ শূদ্রা বা রাজসত্তম !।
ন বৈ যোনৌ প্রজায়ন্তে স্নাতাস্তীর্থে মহাত্মনঃ ॥৫২॥

ভারতকৌমুদী

পুষ্করেষ্বিতি। ঋষিগণৈঃ সহেতি সর্ষিগণাঃ। সিদ্ধিমণিমাদিনিষ্পত্তিম্ ॥৪৮॥
তত্রেতি। অভিষেকং স্নানম্। অশ্বমেধম্ অশ্বমেধযজ্ঞফলম্ ॥৪৯॥
অপীতি। একমপি বিপ্রম্। পুষ্করারণ্যং তৎসংসৃষ্টং বনম্। প্রেত্য পরলোকে ॥৫০॥
শাকৈরিতি। বর্ত্তয়তে জীবনং ধারয়তি। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ ॥৫১॥

এবং পূর্ব্বকালে ঋষিগণের সহিত দেবগণ এই পুষ্করতীর্থেই মহাপুণ্যশালী হইয়া পরম সিদ্ধি লাভ করিয়াছিলেন ॥৪৮॥

অতএব যে লোক পিতৃগণ ও দেবগণের পূজায় ব্যাপৃত থাকিয়া সেই পুষ্করতীর্থে স্নান করে, সে—অশ্বমেধযজ্ঞের ফল পায় এবং ব্রহ্মলোকে পূজিত হয় ॥৪৯॥

ভীষ্ম ! যে লোক পুষ্করবনে থাকিয়া একটীমাত্র ব্রাহ্মণকেও ভোজন করায়, সে লোক সেই কার্য্যদ্বারাই ইহলোক ও পরলোকে আনন্দ লাভ করে ॥৫০॥

মানুষ ফল, মূল, শাক কিংবা অন্য যে কোন বস্তুদ্বারা নিজে জীবন ধারণ করে, তাহাই—অসূয়া না করিয়া শ্রদ্ধাপূর্ব্বক ব্রাহ্মণকে দান করিবে; তাহাতেই অশ্বমেধ-যজ্ঞের ফল পাইবে ॥৫১॥

ক্ষত্রিয়শ্রেষ্ঠ ! ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য, শূদ্র কিংবা অন্য যে কোন জাতি শিবের তীর্থ পুষ্করে স্নান করিয়া আর যোনিতে জন্মগ্রহণ করে না ॥৫২॥

(৪৮)…সিদ্ধিং সমতিসম্প্রাপ্তাঃ…বা ব কা। (৪৯)…অশ্বমেধাদ্দশগুণং ফলং প্রাহুর্মনীষিণঃ—বা ব কা নি।

কার্ত্তিকীন্তু বিশেষেণ যোঽভিগচ্ছতি পুষ্করম্।
প্রাপ্নুয়াৎ স নরো লোকান্ ব্রহ্মণঃ সদনেঽক্ষয়ান্ ॥৫৩॥
সায়ং প্রাতঃ স্মরেদ্যস্তু পুষ্করাণি কৃতাঞ্জলিঃ।
উপস্পৃষ্টং ভবেত্তেন সর্ব্বতীর্থেষু ভারত! ॥৫৪॥
জন্মপ্রভৃতি যৎ পাপং স্ত্রিয়া বা পুরুষস্য বা।
পুষ্করে স্নাতমাত্রস্য সর্ব্বমেব প্রণশ্যতি ॥৫৫॥
যথা সুরাণাং সর্ব্বেষামাদিস্তু মধুসূদনঃ।
তথৈব পুষ্করং রাজন্! তীর্থানামাদিরুচ্যতে ॥৫৬॥
উষ্ট্বা দ্বাদশ বর্ষাণি পুষ্করে নিয়তঃ শুচিঃ।
ক্রতূন্ সর্ব্বানবাপ্নোতি ব্রহ্মলোকে স গচ্ছতি ॥৫৭॥

ভারতকৌমুদী

ব্রাহ্মণা ইতি। বাশব্দাচ্চাণ্ডালাদয়োঽপি। মহাত্মনো দেবদেবস্য ॥৫২॥
কার্ত্তিকীমিতি। কার্ত্তিকীং কার্ত্তিকপূর্ণিমাম্। লোকান্ তত্রত্যবন্ধুজনাম্ ॥৫৩॥
সাযমিতি। উপস্পৃষ্টং স্নাতম্, "উপস্পর্শঃ স্পর্শমাত্রে স্নানাচমনয়োরপি" ইতি বিশ্বঃ ॥৫৪॥
জন্মেতি। স্নাতমাত্রস্য পুরুষস্য, স্নাতমাত্রায়াঃ স্ত্রিয়াশ্চ, তথৈব প্রক্রমাৎ ॥৫৫॥
যথেতি। সুরাণাং দেবানাম। আদিঃ, সৃষ্টিকর্ত্তুর্ব্রহ্মণোঽপি জনকত্বাৎ ॥৫৬॥
উষ্ট্বেতি। উষ্ট্বা বাসং কৃত্বা। নিয়ত একভক্তাদিনিয়মবান্। ক্রতূন্ ক্রতুফলানি ॥৫৭॥

ভারতভাবদীপঃ

পমো দয়াবান্ ॥৩৪ ৩৬॥ অবগণৈরসহায়ৈর্নীচসহায়ৈর্বা একাত্মভিরসহায়ৈঃ, অসাধনৈঃ পত্ন্যাদিরহিতৈঃ ॥৩৭—৫৩॥ উপস্পৃষ্টং স্নাতং ভবেৎ ॥৫৪—৫৬॥ উষ্ট্বা বাসং কৃত্বা, ঋতূন্ সর্ব্বান্ প্রাপ্নোতি সংবৎসরাত্মকপ্রজাপতিসাযুজ্যং প্রাপ্নোতীত্যর্থঃ। "ঋতুর্ভূত্বা সংবৎসরমপ্যেতি সংসৎসরঃ প্রজাপতিঃ প্রজাপতির্বা বৈষ" ইতি শ্রুতেঃ। ক্রতূনিত্যপি পাঠঃ ॥৫৭॥

---

বিশেষতঃ, যে লোক কার্ত্তিকমাসের পূর্ণিমাতে পুষ্করতীর্থে গমন করে, সে লোক ব্রহ্মলোকে অক্ষয় বন্ধুজন লাভ করে ॥৫৩॥

ভরতনন্দন! যে লোক প্রাতঃকালে ও সন্ধ্যাকালে কৃতাঞ্জলি হইয়া পুষ্করতীর্থ স্মরণ করে, তাহার সমস্ত তীর্থেই স্নান করার ফল হয় ॥৫৪॥

স্ত্রীলোকের বা পুরুষের জন্ম হইতে যে পাপ সঞ্চিত হয়, পুষ্করে স্নান করিবামাত্র তাহাদের সে সমস্ত পাপই নষ্ট হয় ॥৫৫॥

ভীষ্ম! নারায়ণ যেমন সমস্ত দেবতার আদি, পুষ্করও তেমনই সমস্ত তীর্থের আদি, ইহা মুনিরা বলিয়া থাকেন ॥৫৬॥

---

(৫৭)...ঋতূন্ সর্ব্বান্...কা ব।

যস্তু বর্ষশতং পূর্ণমগ্নিহোত্রমুপাসতে।
কার্ত্তিকীং বা বসেদেকাং পুষ্করে সমমেব তৎ ॥৫৮॥
দুষ্করং পুষ্করং গন্তুং দুষ্করং পুষ্করে তপঃ।
দুষ্করং পুষ্করে দানং বস্তুঞ্চৈব সুদুষ্করম্ ॥৫৯॥

ভারতকৌমুদী

য ইতি। উপাসতে উপাস্তে অনুতিষ্ঠতীত্যর্থঃ। বিকরণলোপাভাব আর্ষঃ। কার্ত্তিকীং কার্ত্তিকমাসপূর্ণিমাম্। তৎ উভয়ম্, সমমেব তুল্যফলজনকমেব ॥৫৮॥

দুষ্করমিতি। দুষ্করং মহাফলজনকমিতি সর্ব্বত্রার্থঃ। বস্তুমবস্থাতুম্ ॥৫৯॥

ভারতভাবদীপঃ

পাঠান্তরে অত্র পুষ্করস্তুতিপ্রস্তাবে বিষমশ্লোকব্যাখ্যায়াম্—"ত্রীণি শৃঙ্গাণি শুভ্রাণি ত্রীণি প্রস্রবণানি চ। পুষ্করাণ্যাদিসিদ্ধানি ন বিদ্মস্তত্র কারণম্॥" ইতি শ্লোকঃ পঠিতো ব্যাখ্যাতশ্চ, ইদানীং মন্দবুদ্ধিভির্দুর্ব্যাখ্যেয়তয়া পরিত্যক্ত ইতি ন পুস্তকান্তরেষু দৃশ্যতে। অত্র প্রাচাং ব্যাখ্যা—শ্রয়তেঃ শৃণাতের্ব্বা শৃঙ্গাণি মুমুক্ষুভিবাশ্রয়ণীয়ানি পাপহিংসকানি বা, শুভ্রাণি ভ্রাজিষ্ণূনি ত্রীণি পুষ্করাণি তেষাং মধ্যে সরস্বতী প্রস্রবতীতি তান্যেব ত্রীণি প্রস্রবণানি আদিসিদ্ধানি তীর্থান্তরবদুৎপত্তিরহিতানি; অতএব তত্র তীর্থত্বাপাদকং কারণং ন বিদ্ম ইতি। বস্তুতস্তু "দেবারণ্যং পঞ্চনদং গৌরীমায়ুবমার্জ্জুনম্। শ্রীবাঞ্ছং কুম্ভকোণঞ্চ কাশীক্ষেত্রসমানি ষট্॥" ইত্যাদিবদিহ কাশীসাম্যেন পুষ্করং স্তুয়তে। তথা চায়মর্থঃ—পুরাণান্তরেষু বারাণস্যাস্ত্রিকোণত্বস্মরণাৎ ত্রয়ঃ কোণা এব ত্রীণি শৃঙ্গাণি শুভ্রাণি রজস্তমোমলহীনত্বেন শুদ্ধসত্ত্বময়ানি জ্ঞানপ্রদত্বাৎ। তথা চ শ্রুতিরবিমুক্তং প্রকৃত্যাহ—"অত্র হি জন্তোঃ প্রাণেষূৎক্রমমাণেষু রুদ্রস্তারকং ব্রহ্ম ব্যাচষ্টে যেনাসাবমৃতীভূত্বা মোক্ষীভবতি" ইতি। ত্রীণি প্রস্রবণানি ত্রয়ঃ প্রবাহা অসীবরণয়োর্গঙ্গায়াশ্চ অথবানেন ত্রিবেণ্যেব গ্রাহ্যা, তথা ত্রীণি পুষ্করাণ্যেতানি ত্রীণি কাশীপ্রয়াগপুণ্যারণ্যাদিসিদ্ধানীত্যাদি প্রাগ্বৎ। তেন কাশ্যা কাশীপ্রয়াগাভ্যাং বা সমানমিদং পুষ্করং ত্রিত্বসাম্যাদিতি পুষ্করস্তুতিঃ কৃতা ভবতি ॥৫৮—১৪৬॥

ইতি শ্রীমহাভারতে বনপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ ॥৬৭॥

---

মানুষ—পবিত্র ও একাহারাদি নিয়মযুক্ত হইয়া বার বৎসর পুষ্করতীর্থে বাস করিয়া সমস্ত যজ্ঞের ফল লাভ করে এবং ব্রহ্মলোকে গমন করে ॥৫৭॥

যে লোক পূর্ণ একশত বৎসর পর্য্যন্ত অগ্নিহোত্রযাগ করে কিংবা একমাত্র কার্ত্তিকমাসের পূর্ণিমাতে পুষ্করতীর্থে বাস করে, সেই উভয় কার্য্যেরই সমান ফল হয় ॥৫৮॥

পুষ্করে গমন করা দুষ্কর, পুষ্করে তপস্যা করা দুষ্কর, পুষ্করে দান করা দুষ্কর, আর পুষ্করে বাস করা অতিদুষ্কর ॥৫৯॥

---

(৫৮) শ্লোকাৎ পরম্ "ত্রীণি শৃঙ্গাণি শুভ্রাণি ত্রীণি প্রস্রবণানি চ। পুষ্করাণ্যাদিসিদ্ধানি ন বিদ্মস্তত্র কারণম্॥" ইতি নীলকণ্ঠধৃতঃ শ্লোকঃ।

উষ্ট্বা দ্বাদশরাত্রন্তু নিয়তো নিয়তাশনঃ।
প্রদক্ষিণমুপাবৃত্তো জম্বূমার্গং সমাবিশেৎ ॥৬০॥
জম্বূমার্গং সমাবিশ্য দেবর্ষিপিতৃসেবিতম্।
অশ্বমেধমবাপ্নোতি বিষ্ণুলোকঞ্চ গচ্ছতি ॥৬১॥
তত্রোষ্য রজনীঃ পঞ্চ পূতাত্মা জায়তে নরঃ।
ন দুর্গতিমবাপ্নোতি সিদ্ধিং প্রাপ্নোতি চোত্তমাম্ ॥৬২॥
জম্বূমার্গাদুপাবৃত্তো গচ্ছেত্তণ্ডুলিকাশ্রমম্।
ন দুর্গতিমবাপ্নোতি ব্রহ্মলোকঞ্চ গচ্ছতি ॥৬৩॥
আগস্ত্যং সর আসাদ্য পিতৃদেবার্চ্চনে রতঃ।
ত্রিরাত্রোপোষিতো রাজন্নগ্নিষ্টোমফলং লভেৎ ॥৬৪॥
শাকবৃত্তিঃ ফলৈর্বাপি কৌমারং বিন্দতে পদম্।
কণ্বাশ্রমং ততো গচ্ছেৎ শ্রীজুষ্টং লোকপূজিতম্ ॥৬৫॥

ভারতকৌমুদী

উষ্ট্বেতি। উষ্ট্বা পুষ্করে বাসং কৃত্বা। নিয়ত একভক্তাদিনিয়মবান্, নিয়তাশনো নিরামিষাদিভোজী, প্রদক্ষিণমুপাবৃত্তঃ পুষ্করং প্রদক্ষিণীকৃত্য, জম্বূমার্গং তীর্থম্ ॥৬০॥

জম্বুমার্গমিতি। সমাবিশ্য গত্বা। অশ্বমেধম্ অশ্বমেধযজ্ঞফলম্ ॥৬১॥

তত্রেতি। তত্র জম্বূমার্গে, উষ্য বাসং কৃত্বা। পূতাত্মা পবিত্রচিত্তঃ ॥৬২॥

জম্বূমার্গাদিতি। উপাবৃত্তো নির্গতঃ। তণ্ডুলিকাশ্রমং তদাখ্যং তীর্থম্ ॥৬৩॥

আগস্ত্যমিতি। পিত্রর্চ্চনং শ্রাদ্ধাদি, দেবার্চ্চনং তত্রত্যদেবপূজা ॥৬৪॥

শাকেতি। ফলৈর্বাপি বৃত্তিমানিত্যর্থঃ, আগস্ত্যসরসীত্যনুবৃত্তিঃ। কৌমারং পদং কার্ত্তিকেয়স্থানম্, বিন্দতে লভতে। শ্রীজুষ্টং শোভাসম্পন্নম্ ॥৬৫॥

নিরামিষ একাহারাদি নিয়মযুক্ত হইয়া, বার দিন পুষ্করে বাস করিয়া, তৎপরে পুষ্করতীর্থকে প্রদক্ষিণ করিয়া জম্বুমার্গতীর্থে গমন করিবে ॥৬০॥

দেবগণ, ঋষিগণ ও পিতৃগণসেবিত জম্বুমার্গতীর্থে যাইয়া মানুষ অশ্বমেধযজ্ঞের ফল লাভ করে এবং বিষ্ণুলোকে গমন করে ॥৬১॥

মানুষ সেই জম্বুমার্গতীর্থে পাঁচ রাত্রি বাস করিয়া পবিত্র চিত্ত হয়, দুর্গতি ভোগ করে না এবং উত্তম সিদ্ধি লাভ করে ॥৬২॥

জম্বুমার্গ হইতে নির্গত হইয়া তণ্ডুলিকাশ্রমতীর্থে গমন করিবে; তাহা হইলে সে লোক দুর্গতি ভোগ করিবে না এবং ব্রহ্মলোকে যাইবে ॥৬৩॥

মানুষ অগস্ত্যসরোবরে যাইয়া পিতৃপূজা ও দেবপূজায় নিরত থাকিয়া এবং ত্রিরাত্র উপবাস করিয়া অগ্নিষ্টোমযজ্ঞের ফল লাভ করিবে ॥৬৪॥

(৬১) ...পিতৃদেবর্ষিপূজিতম্—পি, ...অবাপ্নোতি সর্ব্বকামসমন্বিতঃ—বা ব কা।

ধর্ম্মারণ্যং হি তৎ পুণ্যমাদ্যঞ্চ ভরতর্ষভ ! ।
যত্র প্রবিষ্টমাত্রো বৈ সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে ॥৬৬॥
অর্চ্চয়িত্বা পিতৄন্ দেবান্ নিয়তো নিয়তাশনঃ।
সর্ব্বকামসমৃদ্ধস্য যজ্ঞস্য ফলমশ্নুতে ॥৬৭॥
প্রদক্ষিণং ততঃ কৃত্বা যযাতিপতনং ব্রজেৎ।
হয়মেধস্য যজ্ঞস্য ফলং প্রাপ্নোতি তত্র বৈ ॥৬৮॥
মহাকালং ততো গচ্ছেন্নিয়তো নিয়তাশনঃ।
কোটিতীর্থ উপস্পৃশ্য হয়মেধফলং লভেৎ ॥৬৯॥
ততো গচ্ছেত ধর্ম্মজ্ঞঃ খ্যাতং তীর্থমুমাপতেঃ।
নাম্না ভদ্রবটং নাম ত্রিষু লোকেষু বিশ্রুতম্ ॥৭০॥

ভারতকৌমুদী

ধর্ম্মেতি। তৎ কণ্বাশ্রমাখ্যম্। আদ্যমতীবপ্রাচীনম্ ॥৬৬॥

অর্চ্চয়িত্বেতি। কণ্বাশ্রমতীর্থে ইত্যনুবৃত্তিঃ। নিয়ত ইত্যাদিকং প্রাগ্ ব্যাখ্যাতম্। সর্ব্বে কামাঃ কাম্যপদার্থাস্তৈঃ সমৃদ্ধস্য সম্পন্নস্য সর্ব্বাঙ্গসম্পন্নস্যেত্যর্থঃ ॥৬৭॥

প্রেতি। প্রদক্ষিণং কণ্বাশ্রমমিতি শেষঃ। যযাতিপতনং তদাখ্যং তীর্থম্ ॥৬৮॥

মহেতি। কোটিতীর্থে মহাকালাখ্যস্থানান্তর্গততদাখ্যতীর্থে, উপস্পৃশ্য স্নাত্বা ॥৬৯॥

তত ইতি। উমাপতেঃ শিবস্য। ভদ্রো মঙ্গলকরো বটো বৃক্ষো যত্র তৎ ॥৭০॥

সেখানে শাক ও ফলমাত্র ভোজন করিয়া রহিলে, কার্ত্তিকেয়ের পদ লাভ করে। তাহার পরে শোভাযুক্ত ও জগৎপূজিত কণ্বাশ্রমে যাইবে ॥৬৫॥

ভরতশ্রেষ্ঠ! সেই কণ্বাশ্রম ধর্ম্মারণ্য, পবিত্র এবং আদিম তীর্থ; যেখানে প্রবেশ করিবামাত্রই মানুষ সমস্ত পাপ হইতে মুক্ত হয় ॥৬৬॥

মানুষ সেখানে নিরামিষ একাহারাদি নিয়মযুক্ত হইয়া, পিতৃগণ ও দেবগণের অর্চ্চনা করিয়া সর্ব্বাঙ্গসম্পন্ন যজ্ঞের ফল লাভ করে ॥৬৭॥

তদনন্তর কণ্বাশ্রমকে প্রদক্ষিণ করিয়া যযাতিপতননামক তীর্থে যাইবে; তাহা হইলে অশ্বমেধযজ্ঞের ফল লাভ করিবে ॥৬৮॥

তৎপরে মহাকালে গমন করিবে এবং সেখানে নিরামিষ একাহারাদি নিয়মযুক্ত হইয়া তত্রত্য কোটিতীর্থে স্নান করিয়া অশ্বমেধযজ্ঞের ফল লাভ করিবে ॥৬৯॥

তাহার পর ধর্ম্মজ্ঞ লোক শিবের তীর্থ বলিয়া প্রসিদ্ধ ত্রিভুবনবিখ্যাত ভদ্রবট-নামক তীর্থে গমন করিবে ॥৭০॥

(৬৯)...কোটিতীর্থমুপস্পৃশ্য...বা ব কা।

তত্রাভিগম্য চেশানং গোসহস্রফলং লভেৎ।
মহাদেবপ্রসাদাচ্চ গাণপত্যঞ্চ বিন্দতি।
সমৃদ্ধমসপত্নঞ্চ শ্রিয়া যুক্তং নরোত্তমঃ ॥৭১॥
নর্ম্মদান্তু সমাসাদ্য নদীং ত্রৈলোক্যবিশ্রুতাম্।
তর্পয়িত্বা পিতৄন্ দেবান্ অগ্নিষ্টোমফলং লভেৎ ॥৭২॥
দক্ষিণং সিন্ধুমাসাদ্য ব্রহ্মচারী জিতেন্দ্রিয়ঃ।
অগ্নিষ্টোমমবাপ্নোতি বিমানঞ্চাধিরোহতি ॥৭৩॥
চর্ম্মণ্বতীং সমাসাদ্য নিয়তো নিয়তাশনঃ।
রন্তিদেবাভ্যনুজ্ঞাতমগ্নিষ্টোমফলং লভেৎ ॥৭৪॥
ততো গচ্ছেত ধর্ম্মজ্ঞ হিমবৎসুতমর্বুদম্।
পৃথিব্যাং যত্র বৈ ছিদ্রং পূর্ব্বমাসীদ্যুধিষ্ঠির ॥৭৫॥
তত্রাশ্রমো বশিষ্ঠস্য ত্রিষু লোকেষু বিশ্রুতঃ।
তত্রোষ্য রজনীমেকাং গোসহস্রফলং লভেৎ ॥৭৬॥

ভাবতকৌমুদী

তত্রেতি। অভিগম্য পূজনার্থং গত্বা পূজয়িত্বেত্যর্থঃ, গোসহস্রস্য তদ্দানস্য ফলম্। গাণপত্যং প্রজাগণাধিপত্যং রাজত্বমিত্যর্থঃ। অসপত্নং শক্রশূন্যম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭১॥

নর্ম্মদামিতি। তর্পয়িত্বা শ্রাদ্ধাদিনা পূজাদিনা চ সন্তোষ্য ॥৭২॥

দক্ষিণমিতি। সিন্ধুং তদাখ্যং তীর্থম্। বিমানং দেবপ্রেবিতম্ ॥৭৩॥

চর্ম্মেতি। চর্ম্মণ্বতীং তদাখ্যাং নদীম্। বন্তিদেবেন বাজ্ঞা অভ্যনুজ্ঞাতমনুমতম্ ॥৭৪॥

তত ইতি। অর্বুদং তদাখ্যং পর্ব্বতম্। যুধিষ্ঠিরেতি সম্বোধনং নারদকৃতম ॥৭৫॥

---

সেখানে যাইয়া, শিবের পূজা করিয়া, সহস্র গোদানের ফল লাভ করিবে এবং শিবের অনুগ্রহে সমৃদ্ধিযুক্ত, শক্রশূন্য এবং শোভাসম্পন্ন বাজত্ব লাভ কবিবে ॥৭১॥

তদনন্তর ত্রিভুবনবিখ্যাত নর্ম্মদানদীতে যাইয়া, পিতৃশ্রাদ্ধ ও দেবতাপূজা করিয়া, অগ্নিষ্টোমযজ্ঞের ফল লাভ করিবে ॥৭২॥

তৎপরে দক্ষিণসিন্ধুতীর্থে যাইয়া, ব্রহ্মচারী ও জিতেন্দ্রিয় থাকিয়া, (স্নান-শ্রাদ্ধাদি করিয়া) অগ্নিষ্টোমযজ্ঞের ফললাভ করিবে এবং অন্তিমে দেবপ্রেরিত বিমানে আরোহণ করিবে ॥৭৩॥

তাহার পর চর্ম্মণ্বতীনদীতে যাইয়া, নিরামিষ একাহারাদি নিয়মযুক্ত থাকিয়া রন্তিদেবের অনুমতিক্রমে অগ্নিষ্টোমযজ্ঞের ফললাভ করিবে ॥৭৪॥

ধর্ম্মজ্ঞ যুধিষ্ঠির! তাহার পর হিমালয়জাত অর্ব্বুদনামক পর্ব্বতে গমন করিবে, পূর্ব্বে যেখানে ভূতলে গর্ত্ত ছিল ॥৭৫॥

পিঙ্গতীর্থ উপস্পৃশ্য ব্রহ্মচারী নরাধিপ ! ।
কপিলানাং নরব্যাঘ্র ! শতস্য ফলমশ্নুতে ॥৭৭॥
ততো গচ্ছেত রাজেন্দ্র ! প্রভাসং তীর্থমুত্তমম্ ।
যত্র সন্নিহিতো নিত্যং স্বয়মেব হুতাশনঃ ।
দেবতানাং মুখং বীর ! জ্বলনোঽনিলসারথিঃ ॥৭৮॥
তস্মিংস্তীর্থে নরঃ স্নাত্বা শুচিঃ প্রয়তমানসঃ ।
অগ্নিষ্টোমাতিরাত্রাভ্যাং ফলং প্রাপ্নোতি মানবঃ ॥৭৯॥
ততো গত্বা সরস্বত্যাঃ সাগরস্য চ সঙ্গমম্ ।
গোসহস্রফলং তস্য স্বর্গলোকঞ্চ বিন্দতি ॥৮০॥
তীর্থে সলিলরাজস্য স্নাত্বা প্রয়তমানসঃ ।
ত্রিরাত্রমুষিতস্তত্র তর্পয়েৎ পিতৃদেবতাঃ ॥৮১॥

ভারতকৌমুদী

তত্রেতি। উষ্য বাসং কৃত্বা, গোসহস্রস্য তদ্দানস্য ফলম্ ॥৭৬॥
পিঙ্গেতি। উপস্পৃশ্য স্নাত্বা। কপিলানাং ধেনূনাম্, শতস্য শতদানস্য ॥৭৭॥
তত ইতি। দেবতানাং মুখম, দেবতার্থে আহুতিগ্রহণাৎ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥৭৮॥
তস্মিন্নিতি। অগ্নিষ্টোমাতিরাত্রাভ্যাং যজ্ঞাভ্যাং সম্পাদ্যমিতি শেষঃ ॥৭৯॥
তত ইতি। গোসহস্রস্য তদ্দানস্য ফলং ভবতি। বিন্দতি স লভতে ॥৮০॥
তীর্থ ইতি। সলিলরাজস্য সাগরস্য তীর্থে সরস্বতীনদীসঙ্গমস্থানরূপে ॥৮১॥

---

সেখানে ত্রিভুবনবিখ্যাত বশিষ্ঠাশ্রম রহিয়াছে ; সেই স্থানে একরাত্রি বাস করিয়া সহস্র গোদানের ফল লাভ করিবে ॥৭৬॥

নরশ্রেষ্ঠ রাজা! তৎপরে ব্রহ্মচারী থাকিয়া, পিঙ্গনামক তীর্থে স্নান করিয়া শত কপিলাধেনুদানের ফল লাভ করিবে ॥৭৭॥

বীর! রাজশ্রেষ্ঠ! তাহার পর উত্তম প্রভাসতীর্থে গমন করিবে ; যেখানে দেবগণের মুখস্বরূপ, বায়ুসারথি ও জ্বলিতমূর্ত্তি স্বয়ং অগ্নিদেব সর্ব্বদাই সন্নিহিত রহিয়াছেন ॥৭৮॥

মানুষ পবিত্র ও সংযতচিত্ত হইয়া, সেই প্রভাসতীর্থে স্নান করিয়া, অগ্নিষ্টোমযজ্ঞ ও অতিরাত্রযজ্ঞের ফললাভ করিবে ॥৭৯॥

তদনন্তর সরস্বতীনদী ও সমুদ্রের সঙ্গমে যাইয়া স্নান করিবে ; তাহা হইলে তাহার সহস্র গোদানের ফল হইবে এবং সে স্বর্গলাভ করিবে ॥৮০॥

মানুষ সংযতচিত্ত হইয়া, সরস্বতী-সাগর-সঙ্গমে স্নান করিয়া এবং সেখানে তিন দিন বাস করিয়া, পিতৃশ্রাদ্ধ ও দেবপূজা করিবে ॥৮১॥

---

(৭৭) পিঙ্গলতীর্থমুপস্পৃশ্য...বা ব পি নি। (৭৮)...অনলোঽনিলসারথিঃ—পি।

প্রভাসতে যথা সোমঃ সোঽশ্বমেধঞ্চ বিন্দতি।
বরদানং ততো গচ্ছেত্তীর্থং ভরতসত্তম ! ॥৮২॥
বিষ্ণোর্দুর্ব্বাসসা যত্র বরো দত্তো যুধিষ্ঠির !।
বরদানে নরঃ স্নাত্বা গোসহস্রফলং লভেৎ ॥৮৩॥
ততো দ্বারবতীং গচ্ছেন্নিয়তো নিয়তাশনঃ।
পিণ্ডারকে নরঃ স্নাত্বা লভেদ্বহুসুবর্ণকম্ ॥৮৪॥
তস্মিংস্তীর্থে মহাভাগ ! পদ্মলক্ষণলক্ষিতাঃ।
অদ্যাপি মুদ্রা দৃশ্যন্তে তদদ্ভুতমরিন্দম ! ॥৮৫॥
ত্রিশূলাঙ্কানি পদ্মানি দৃশ্যন্তে কুরুনন্দন !।
মহাদেবস্য সান্নিধ্যং তত্র বৈ পুরুষর্ষভ ! ॥৮৬॥
সাগরস্য চ সিন্ধোশ্চ সঙ্গমং প্রাপ্য ভারত !।
তীর্থে সলিলরাজস্য স্নাত্বা প্রয়তমানসঃ ॥৮৭॥

ভারতকৌমুদী

প্রেতি। প্রভাসতে শোভতে, অশ্বমেধফলম্ অশ্বমেধফলম্। বরদানং তীর্থম্ ॥৮২॥
বিষ্ণোরিতি। দুর্ব্বাসসা তদাখ্যেন মুনিনা। গোসহস্রস্য তদ্দানস্য ফলম্ ॥৮৩॥
তত ইতি। পিণ্ডারকে তদাখ্যে স্থানে, বহুসুবর্ণকং বহুসুবর্ণদানফলম্ ॥৮৪॥
তস্মিন্নিতি। মুদ্রাঃ স্বর্ণস্য। অদ্ভুতম্, তৎকালীনবিষ্ণুব্যবহারস্চনাৎ ॥৮৫॥
ত্রিশূলেতি। ত্রিশূলস্য অঙ্কশ্চিহ্নং যেষু তানি, পদ্মানি স্বর্ণপদ্মানি ॥৮৬॥

সেরূপ করিলে মানুষ চন্দ্রের ন্যায় কান্তিমান্ হইবে এবং অশ্বমেধযজ্ঞের ফললাভ করিবে। ভরতশ্রেষ্ঠ ! তাহার পর বরদানতীর্থে যাইবে ॥৮২॥

যুধিষ্ঠির ! যেখানে দুর্ব্বাসামুনি বিষ্ণুকে বরদান করিয়াছিলেন, সেই বরদান-তীর্থে স্নান করিয়া মানুষ সহস্র গোদানের ফললাভ করিবে ॥৮৩॥

তাহার পর দ্বারকাতীর্থে গমন করিবে। নিরামিষ একাহারাদি নিয়মযুক্ত হইয়া তত্রত্য পিণ্ডারকতীর্থে স্নান করিয়া মানুষ বহু সুবর্ণদানের ফললাভ করিবে ॥৮৪॥

মহাভাগ অরিন্দম ! অদ্যাপি সেই তীর্থে পদ্মচিহ্নে চিহ্নিত বহুতর স্বর্ণমুদ্রা দেখিতে পাওয়া যায় ; তাহা অদ্ভুতই বটে ॥৮৫॥

এবং পুরুষশ্রেষ্ঠ কুরুনন্দন ! ত্রিশূলচিহ্নে চিহ্নিত স্বর্ণপদ্মও দেখিতে পাওয়া যায় ; সুতরাং সেখানে মহাদেব সন্নিহিত আছেন ॥৮৬॥

(৮২) বিরাজতি যথা সোমো বাজিমেধঞ্চ বিন্দতি···পি।

তর্পয়িত্বা পিতৄন্ দেবানৃষীংশ্চ ভরতর্ষভ ! ।
প্রাপ্নোতি বারুণং লোকং দীপ্যমানঃ স্বতেজসা ॥৮৮॥ (যুগ্মকম্)
শঙ্কুকর্ণেশ্বরং দেবমর্চ্চয়িত্বা যুধিষ্ঠির ! ।
অশ্বমেধাদ্দশগুণং প্রবদন্তি মনীষিণঃ ॥৮৯॥
প্রদক্ষিণমুপাবৃত্য গচ্ছেত ভরতর্ষভ ! ।
তীর্থং কুরুবরশ্রেষ্ঠ ! ত্রিষু লোকেষু বিশ্রুতম্ ॥৯০॥
দমীতি নাম্না বিখ্যাতং সর্ব্বপাপপ্রণাশনম্ ।
যত্র ব্রহ্মাদয়ো দেবা উপাসন্তে মহেশ্বরম্ ॥৯১॥ (যুগ্মকম্)
তত্র স্নাত্বাঽর্চ্চয়িত্বা চ রুদ্রং দেবগণৈর্বৃতম্ ।
জন্মপ্রভৃতি যৎ পাপং তৎ স্নাতস্য প্রণশ্যতি ॥৯২॥
দমী চাত্র নরশ্রেষ্ঠ ! সর্ব্বদেবৈরভিষ্টুতঃ ।
তত্র স্নাত্বা নরশ্রেষ্ঠ ! হয়মেধমবাপ্নুয়াৎ ॥৯৩॥

ভারতকৌমুদী

সাগরস্যেতি। সিন্ধোর্নদস্য। সলিলরাজস্য বরুণস্য। স্বস্য তেজসা পুণ্যপ্রভয়া ॥৮৭—৮৮॥

শঙ্কিতি। শঙ্কুবৎ কর্ণৌ যস্য স চাসৌ ঈশ্বরশ্চেতি তম্। দশগুণং ফলম্ ॥৮৯॥

প্রেতি। প্রদক্ষিণমুপাবৃত্য বারুণং তীর্থং প্রদক্ষিণং কৃত্বা নির্গত্য। দময়তি কামমিতি দমী মহেশ্বর এব তদধিষ্ঠিতত্বাত্তীর্থমপি দমি। উপাসন্তে উপাসতে ॥৯০—৯১॥

তত্রেতি। যৎ পাপং বর্ত্ততে, তৎ, স্নাতস্য কৃতস্নানস্য জনস্য, প্রণশ্যতি ॥৯২॥

দমীতি। দমী দমিনাম্না প্রসিদ্ধো রুদ্রঃ। হয়মেধং হয়মেধফলম্ ॥৯৩॥

ভরতনন্দন! তাহার পর সমুদ্র ও সিন্ধুনদের সঙ্গমে যাইয়া, বরুণতীর্থে স্নান করিয়া, সংযতচিত্তে পিতৃগণ, দেবগণ ও ঋষিগণের তর্পণ করিয়া, আপন তেজে দীপ্তি পাইতে থাকিয়া, বরুণলোকে গমন করিবে ॥৮৭—৮৮॥

আর, তত্রত্য শঙ্কুকর্ণেশ্বরনামক শিবের পূজা করিয়া অশ্বমেধযজ্ঞের দশগুণ ফললাভ করিবে, এ কথা জ্ঞানীরা বলিয়া থাকেন ॥৮৯॥

ভরতবংশপ্রধান কুরুবরশ্রেষ্ঠ যুধিষ্ঠির! সেই বারুণতীর্থ প্রদক্ষিণ করিয়া পরে ত্রিভুবনবিখ্যাত সর্ব্বপাপনাশক দমীনামে প্রসিদ্ধ তীর্থে গমন করিবে; যেখানে ব্রহ্মাদি দেবগণ শিবের উপাসনা করিয়া থাকেন ॥৯০—৯১॥

সেখানে স্নান করিয়া দেবগণবেষ্টিত শিবের পূজা করিলে, জন্মপ্রভৃতি যে পাপ থাকিবে, তাহাই নষ্ট হইবে ॥৯২॥

নরশ্রেষ্ঠ! সেখানে 'দমী'-নামে শিব আছেন, সমস্ত দেবতারা তাঁহার স্তব করেন। সেখানে স্নান করিয়া অশ্বমেধযজ্ঞের ফল পাইবে ॥৯৩॥

(১) ত্রিমীতি নাম্না বিখ্যাতং সর্ব্বপাপপ্রমোচনম্…পি। তত্র ব্রহ্মাদয়ঃ…বা ব নি।

গত্বা যত্র মহাপ্রাজ্ঞ ! বিষ্ণুনা প্রভবিষ্ণুনা ।
পুরা শৌচং কৃতং রাজন্ ! হত্বা দৈতেয়দানবান্ ॥৯৪॥
ততো গচ্ছেত ধর্ম্মজ্ঞ ! বসুধারামভিষ্টুতাম্ ।
গমনাদেব তস্যাং হি হয়মেধমবাপ্নুয়াৎ ॥৯৫॥
স্নাত্বা কুরুবরশ্রেষ্ঠ ! প্রয়তাত্মা তু মানবঃ ।
তর্পয়িত্বা পিতৄন্ দেবান্ বিষ্ণুলোকে মহীয়তে ॥৯৬॥
তীর্থে চাত্র সরঃ পুণ্যং বসূনাং ভরতর্ষভ ! ।
তত্র স্নাত্বা চ পীত্বা চ বসূনাং সম্মতো ভবেৎ ॥৯৭॥
সিন্ধূত্তমমিতি খ্যাতং সর্ব্বপাপপ্রণাশনম্ ।
তত্র স্নাত্বা নরশ্রেষ্ঠ ! লভেদ্বহুসুবর্ণকম্ ॥৯৮॥
ভদ্রতুঙ্গং সমাসাদ্য শুচিঃ শীলসমন্বিতঃ ।
ব্রহ্মলোকমবাপ্নোতি গতিঞ্চ পরমাং ব্রজেৎ ॥৯৯॥

ভারতকৌমুদী

গত্বেতি। প্রভবিষ্ণুনা প্রভাবশালিনা। শৌচং স্নাননিবন্ধনা শুচিতা ॥৯৪॥
তত ইতি। বসুধারাং তদাখ্যং তীর্থম্, অভিষ্টুতাং মহর্ষিভিঃ প্রশংসিতাম্ ॥৯৫॥
স্নাত্বেতি। স্নাত্বা বসুধারাতীর্থে, তৎপ্রকরণাৎ। প্রয়তাত্মা সংযতচিত্তঃ ॥৯৬॥
তীর্থ ইতি। অত্র বসুধারাখ্যে। পীত্বা তৎসরোজলম্। সম্মতঃ প্রিয়ঃ ॥৯৭॥
সিন্ধূত্তমমিতি। খ্যাতং তীর্থম্। বহুসুবর্ণকং বহুসুবর্ণদানজনিতং ফলম্ ॥৯৮॥

মহাপ্রাজ্ঞ রাজা ! পূর্ব্বে প্রভাবশালী বিষ্ণু দৈত্যগণ ও দানবগণকে বধ করিয়া যেখানে যাইয়া পবিত্র হইয়াছিলেন ॥৯৪॥

ধর্ম্মজ্ঞ যুধিষ্ঠির ! তাহার পর, মহর্ষিগণপ্রশংসিত বসুধারাতীর্থে গমন করিবে ; সেখানে গমন করিবামাত্রই অশ্বমেধযজ্ঞের ফল পাইবে ॥৯৫॥

হে কৌরবশ্রেষ্ঠ ! মানুষ সংযতচিত্ত হইয়া, সেই বসুধারাতীর্থে স্নান করিয়া, পিতৃগণ ও দেবগণের তর্পণ করিয়া, বিষ্ণুলোকে গমন করে ॥৯৬॥

ভরতশ্রেষ্ঠ ! এই বসুধারাতীর্থে বসুগণের একটী পবিত্র সরোবর আছে, তাহাতে স্নান করিয়া এবং তাহার জল পান করিয়া মানুষ বসুদেবতাগণের প্রীতিভাজন হয় ॥৯৭॥

নরশ্রেষ্ঠ ! সেই বসুধারাতীর্থে 'সিন্ধূত্তম'-নামে সর্ব্বপাপনাশক আর একটী তীর্থ আছে, তাহাতে স্নান করিয়া বহু সুবর্ণদানের ফল লাভ করে ॥৯৮॥

(৯৬)···প্রয়তাত্মা সমাহিতঃ। তর্প্য দেবান্ পিতৄংশ্চৈব···বা ব কা নি। (৯৭) তীর্থঞ্চাপ্যপরং অত্র···সুস্মিতো ভবেৎ—পি। (৯৯) ব্রহ্মতুঙ্গং সমাসাদ্য শুচিঃ প্রয়তমানসঃ।···সুকৃতী বিরজা নরঃ—পি।

কুমারিকাণাং শক্রস্য তীর্থং সিদ্ধনিষেবিতম্।
তত্র স্নাত্বা নরশ্রেষ্ঠ! শক্রলোকমবাপ্নুয়াৎ ॥১০০॥
রেণুকায়াশ্চ তত্রৈব তীর্থং সিদ্ধনিষেবিতম্।
তত্র স্নাত্বা ভবেদ্বিপ্রো নির্ম্মলশ্চন্দ্রমা যথা ॥১০১॥
অথ পঞ্চনদং গত্বা নিয়তো নিয়তাশনঃ।
পঞ্চ যজ্ঞানবাপ্নোতি ক্রমশো যেঽনুকীর্ত্তিতাঃ ॥১০২॥
ততো গচ্ছেত রাজেন্দ্র! ভীমায়াঃ স্থানমুত্তমম্।
তত্র স্নাত্বা চ যোন্যাং বৈ নরো ভরতসত্তম! ॥১০৩॥
দেব্যাঃ পুত্রো ভবেদ্রাজন্! রত্নকুণ্ডলবিগ্রহঃ।
গবাং শতসহস্রস্য ফলঞ্চৈবাপ্নুয়ান্মহৎ ॥১০৪॥ (যুগ্মকম্)
শ্রীকুণ্ডন্তু সমাসাদ্য ত্রিষু লোকেষু বিশ্রুতম্।
পিতামহং নমস্কৃত্য গোসহস্রফলং লভেৎ ॥১০৫॥

---

ভারতকৌমুদী

ভদ্রেতি। ভদ্রতুঙ্গং তদাখ্যং তীর্থম্। ব্রহ্মলোকাদপি পরমাং গতিং মুক্তিম্ ॥৯৯॥

কুমেতি। শক্রস্য কুমারিকাণাং তীর্থমিতি সম্বন্ধঃ, শক্রকুমারিকাতীর্থমিতি নাম ॥১০০॥

রেণুকায়া ইতি। অত্র বিপ্রপদমুপলক্ষণম্, তীর্থে সর্ব্বেষামেবাধিকারাৎ ॥১০১॥

অথেতি। নিয়ত আমিষাদিনিবৃত্তিরূপনিয়মবান্, নিয়তাশন একভক্তাদিকৃৎ। পঞ্চযজ্ঞান্ অধ্যাপনাদীন্ তৎফলমিত্যর্থঃ। অনুকীর্ত্তিতাঃ "অধ্যাপনং ব্রহ্মযজ্ঞ" ইত্যাদিনা ॥১০২॥

তত ইতি। ভীমায়া দেব্যাঃ। যোন্যাং যোনিতীর্থে। দেব্যা ভীমায়াঃ ॥১০৩—১০৪॥

---

তৎপরে ভদ্রতুঙ্গতীর্থে যাইয়া, পবিত্র ও সংযতচিত্ত হইয়া কার্য্য করিলে, ব্রহ্মলোকে যায় এবং তথা হইতে মুক্তিলাভ করে ॥৯৯॥

নরশ্রেষ্ঠ! 'শক্রকুমারিকা-'নামে সিদ্ধসেবিত একটী তীর্থ আছে, তাহাতে স্নান করিয়া মানুষ ইন্দ্রলোকে গমন করে ॥১০০॥

এবং সেইখানেই সিদ্ধসেবিত রেণুকাতীর্থ আছে, তাহাতে স্নান করিয়া মানুষ চন্দ্রের ন্যায় নির্ম্মল হয় ॥১০১॥

তাহার পর, পঞ্চনদে যাইয়া, নিরামিষ একাহারাদি নিয়মে থাকিয়া—ক্রমিক যেগুলি বলা হইয়াছে, সেই পঞ্চযজ্ঞের ফল পায় ॥১০২॥

ভরতশ্রেষ্ঠ রাজেন্দ্র! তাহার পর উত্তম ভীমাদেবীর স্থানে যাইবে এবং তত্রত্য যোনিতীর্থে স্নান করিয়া মানুষ রত্নকুণ্ডলধারী দেবীপুত্র হইবে, আর শতসহস্র গোদানের গুরুতর ফল লাভ করিবে ॥১০৩—১০৪॥

---

(১০৪)···ফলং প্রাপ্নোতি মানবঃ—বা ব কা। (১০৫) গিরিকুঞ্জং সমাসাদ্য···পি নি।

ততো গচ্ছেত ধর্ম্মজ্ঞ ! বিমলং তীর্থমুত্তমম্ ।
অদ্যাপি যত্র দৃশ্যন্তে মৎস্যাঃ সৌবর্ণরাজতাঃ ॥১০৬॥
তত্র স্নাত্বা নরব্যাঘ্র ! বাজপেয়মবাপ্নুয়াৎ ।
সর্ব্বপাপবিশুদ্ধাত্মা গচ্ছেচ্চ পরমাং গতিম্ ॥১০৭॥
বিতস্তাঞ্চ সমাসাদ্য সন্তর্প্য পিতৃদেবতাঃ ।
নরঃ ফলমবাপ্নোতি বাজপেয়স্য ভারত ! ॥১০৮॥
কাশ্মীরেষ্বেব নাগস্য ভবনং তক্ষকস্য চ ।
বিতস্তাখ্যমিতি খ্যাতং সর্ব্বপাপপ্রমোচনম্ ॥১০৯॥
তত্র স্নাত্বা নরো নূনং বাজপেয়মবাপ্নুয়াৎ ।
সর্ব্বপাপবিশুদ্ধাত্মা গচ্ছেচ্চ পরমাং গতিম্ ॥১১০॥

ভারতকৌমুদী

শ্রীতি । শ্রীকুণ্ডং তদাখ্যং তীর্থম্ । পিতামহং ব্রহ্মাণম্ ॥১০৫॥
তত ইতি । বিমলং তদাখ্যম্ । সৌবর্ণরাজতাস্তদুভয়বর্ণাঃ ॥১০৬॥
তত্রেতি । বাজপেয়ং বাজপেয়াখ্যযজ্ঞফলম্ । পরমাং গতিং মুক্তিম্ ॥১০৭॥
বিতস্তামিতি । বিতস্তাং নদীম্ । বাজপেয়স্য তদাখ্যস্য যজ্ঞস্য ॥১০৮॥
কাশ্মীরেষ্বিতি । কাশ্মীরেষু তদাখ্যে দেশ এব, অন্যত্র তু নেতি ভাবঃ ॥১০৯॥
তত্রেতি । তত্র বিতস্তায়াম্, নূনং নিশ্চিতম্, বাজপেয়ং বাজপেয়যজ্ঞফলম্ ॥১১০॥

ত্রিভুবনবিখ্যাত শ্রীকুণ্ডতীর্থে যাইয়া, ব্রহ্মাকে নমস্কার করিয়া, সহস্র গোদানের ফল লাভ করিবে ॥১০৫॥

ধর্ম্মজ্ঞ ! তাহার পর উত্তম বিমলতীর্থে গমন করিবে ; যেখানে অদ্যাপি স্বর্ণবর্ণ ও রৌপ্যবর্ণ মৎস্য সকল দৃষ্টিগোচর হয় ॥১০৬॥

নরশ্রেষ্ঠ ! সেই বিমলতীর্থে স্নান করিয়া বাজপেয়যজ্ঞের ফললাভ করিবে এবং সমস্ত পাপ হইতে মুক্ত হইয়া মুক্তিলাভ করিবে ॥১০৭॥

ভরতনন্দন ! বিতস্তা নদীতে যাইয়া, পিতৃগণ ও দেবগণের তর্পণ করিয়া, মানুষ বাজপেয়যজ্ঞের ফল লাভ করে ॥১০৮॥

কাশ্মীরদেশেই তক্ষকনাগের আশ্রয় বিতস্তাতীর্থ বিখ্যাত আছে এবং সে তীর্থ সমস্ত পাপ নষ্ট করে ॥১০৯॥

সেই বিতস্তাতে স্নান করিয়া মানুষ নিশ্চয়ই বাজপেয়যজ্ঞের ফল লাভ করিবে এবং সমস্ত পাপ হইতে মুক্ত হইয়া পরম গতি লাভ করিবে ॥১১০॥

(১০৭) অত্র স্নাত্বা নরঃ ক্ষিপ্রং বাসবং লোকমাপ্নুয়াৎ—বা ব কা নি ।

ততো গচ্ছেত বড়বাং ত্রিষু লোকেষু বিশ্রুতাম্।
পশ্চিমায়াস্তু সন্ধ্যায়ামুপস্পৃশ্য যথাবিধি ॥১১১॥
চরুং সপ্তার্চ্চিষে রাজন্! যথাশক্তি নিবেদয়েৎ।
পিতৃণামক্ষয়ং দানং প্রবদন্তি মনীষিণঃ ॥১১২॥ (যুগ্মকম্)
ঋষয়ঃ পিতরো দেবা গন্ধর্ব্বাপ্সরসাং গণাঃ।
গুহ্যকাঃ কিন্নরা যক্ষাঃ সিদ্ধা বিদ্যাধরা নরাঃ ॥১১৩॥
রাক্ষসা দিতিজা রুদ্রা ব্রহ্মা চ মনুজাধিপ!।
নিয়তঃ পরমাং দীক্ষামাস্থায়াব্দসহস্রকীম্ ॥১১৪॥
বিষ্ণোঃ প্রসাদনং কুর্ব্বংশ্চরুঞ্চ শ্রপয়ংস্তথা।
সপ্তভিঃ সপ্তভিশ্চৈব ঋগ্‌ভিস্তুষ্টাব কেশবম্ ॥১১৫॥ (বিশেষকম্)
দদাবষ্টগুণৈশ্বর্য্যং তেষাং তুষ্টস্তু কেশবঃ।
যথাভিলষিতানন্যান্ কামান্ দত্ত্বা মহীপতে! ॥১১৬॥

---

ভারতকৌমুদী

তত ইতি। বড়বাং বড়বাখ্যং তীর্থম্। পশ্চিমায়াং সন্ধ্যায়াং সায়ংকালে, উপস্পৃশ্য স্নাত্বা, সপ্তার্চ্চিষে অগ্নয়ে, পিতৃণামুদ্দেশে দানম্ ॥১১১—১১২॥

ঋষয় ইতি। নরাঃ সাত্ত্বিকাঃ। নিয়তো যথাশক্তি উপবাসাদিনিয়মযুক্তঃ, দীক্ষাং বিষ্ণুপূজা-সঙ্কল্পম্, আস্থায় অবলম্ব্য, আব্দসহস্রকীং সংস্রবৎসরব্যাপিনীম্। শ্রপয়ন্ বিষ্ণুপূজার্থ এব পচন্, ঋগ্‌ভিঃ তদ্বিষ্ণোরিত্যাদিভির্মন্ত্রৈঃ। তুষ্টাব হোমেন ব্রহ্মেত্যাসক্তিক্রমেণান্বয়ঃ। ঋষ্যাদয়স্তু তুষ্টুবুরিতি বিপরিণামেন যোজ্যম্ ॥১১৩—১১৫॥

দদাবিতি। অষ্টগুণৈশ্বর্য্যম্ অণিমাদ্যষ্টবিধৈশ্বর্য্যম্। তচ্চ সাংখ্যতত্ত্বকৌমুদ্যামুক্তং যথা—"অণিমা

রাজা! তাহার পর ত্রিভুবনবিখ্যাত বড়বাতীর্থে গমন করিবে এবং সেখানে সায়ংকালে যথাবিধানে স্নান করিয়া, শক্তি অনুসারে অগ্নিদেবকে চরু নিবেদন করিবে; আর সেখানে পিতৃলোকের উদ্দেশে দান করিলে, তাহাতে অক্ষয় ফল হয়, এ কথা জ্ঞানীরা বলিয়া থাকেন ॥১১১—১১২॥

ঋষিগণ, পিতৃগণ, দেবগণ, গন্ধর্ব্বগণ, অপ্সরোগণ, গুহ্যকগণ, কিন্নরগণ, যক্ষগণ, সিদ্ধগণ, বিদ্যাধরগণ, মনুষ্যগণ, রাক্ষসগণ, দৈত্যগণ, রুদ্রগণ এবং ব্রহ্মা বিশেষ নিয়ম-যুক্ত হইয়া, বহুকালের জন্য বিশেষ সঙ্কল্প করিয়া, বিষ্ণুর সন্তোষার্থে চরু পাক করিয়া, সাত সাতটী মন্ত্রদ্বারা বিষ্ণুকে সন্তুষ্ট করিয়াছিলেন ॥১১৩—১১৫॥

তাহাতে বিষ্ণু সন্তুষ্ট হইয়া তাঁহাদিগকে অণিমাদি অষ্টবিধ ঐশ্বর্য্য দান করিয়াছিলেন এবং তাঁহাদের আশানুরূপ অন্যান্য বর দান করিয়া, মেঘে

তত্রৈবান্তর্দধে দেবো বিদ্যুদভ্রেষু বৈ যথা।
নাম্না সপ্তচরুং তেন খ্যাতং লোকেষু ভারত ! ॥১১৭॥ (যুগ্মকম্)
গবাং শতসহস্রেণ রাজসূয়শতেন চ।
অশ্বমেধসহস্রেণ শ্রেয়ান্ সপ্তার্চ্চিষশ্চরুঃ ॥১১৮॥
ততো নিবৃত্তো রাজেন্দ্র ! রৌদ্রং পদমথাবিশেৎ।
অর্চ্চয়িত্বা মহাদেবমশ্বমেধফলং লভেৎ ॥১১৯॥
মণিমন্তং সমাসাদ্য ব্রহ্মচারী সমাহিতঃ।
একরাত্রোষিতো রাজন্ ! অগ্নিষ্টোমফলং লভেৎ ॥১২০॥
অথ গচ্ছেত রাজেন্দ্র ! দেবিকাং লোকবিশ্রুতাম্।
প্রসূতির্যত্র বিপ্রাণাং শ্রূয়তে ভরতর্ষভ ! ॥১২১॥

ভারতকৌমুদী

লঘিমা প্রাপ্তিঃ প্রাকাম্যং মহিমা তথা। ঈশিত্বঞ্চ বশিত্বঞ্চ তথা কামাবসায়িতা ॥” এষাং বিবরণঞ্চ তত্রৈব দ্রষ্টব্যম। অভ্রেষু মেঘেষু। নাম্না সপ্তচরুং খ্যাতং তীর্থং বদন্তীতি শেষঃ ॥১১৬—১১৭॥

গবামিতি। শ্রেয়ান্ কৃত ইতি শেষঃ। তেন লক্ষগোদানাদিভ্যোঽপি অগ্নয়ে চরুদানম্ অধিক-ফলজনকমিত্যর্থঃ ॥১১৮॥

তত ইতি। নিবৃত্তো নির্গতঃ, রৌদ্রং পদং শিবস্থানম্ ॥১১৯॥

মণীতি। মণিমন্তং তদাখ্যং মহাদেবম্। উষিতঃ কৃতবাসঃ ॥১২০॥

অথেতি। দেবিকাং তদাখ্যাং নদীম্। প্রসূতিঃ আদিমা উৎপত্তিঃ ॥১২১॥

---

বিদ্যুতের ন্যায় সেই স্থানেই অন্তর্হিত হইয়াছিলেন; তাহাতেই সেই স্থানটী ‘সপ্তচরু’-নামে জগতে বিখ্যাত হইয়াছে ॥১১৬—১১৭॥

লক্ষ গোদান, শত রাজসূয়যজ্ঞ এবং সহস্র অশ্বমেধযজ্ঞ অপেক্ষাও সেখানে অগ্নিকে চরুদান অধিক ফলজনক ॥১১৮॥

রাজশ্রেষ্ঠ ! তাহার পর সে স্থান হইতে নির্গত হইয়া মহাদেবস্থানে গমন করিবে এবং সেখানে মহাদেবকে পূজা করিয়া অশ্বমেধযজ্ঞের ফল লাভ করিবে ॥১১৯॥

রাজা ! সেই মণিমান্‌দেবের নিকটে ব্রহ্মচারী ও ধ্যানস্থ হইয়া একরাত্রি বাস করিয়া অগ্নিষ্টোমযজ্ঞের ফল লাভ করিবে ॥১২০॥

রাজশ্রেষ্ঠ ! তাহার পর জগদ্বিখ্যাত দেবিকাতীর্থে গমন করিবে; ভরতপ্রধান ! যেখানে ব্রাহ্মণগণের প্রথম উৎপত্তি শুনা যায় ॥১২১॥

---

(১১৯)···রুদ্রং পদম্···বা ব নি, ···রুদ্রাস্পদম্···পি, ···অভিগম্য মহাদেবম্···কা।

ত্রিশূলপাণেঃ স্থানঞ্চ যত্র লোকেষু বিশ্রুতম্।
দেবিকায়াং নরঃ স্নাত্বা সমভ্যর্চ্চ্য মহেশ্বরম্ ॥১২২॥
যথাশক্তি চরুং তত্র নিবেদ্য ভরতর্ষভ !।
সর্ব্বকামসমৃদ্ধস্য যজ্ঞস্য লভতে ফলম্ ॥১২৩॥ (যুগ্মকম্)
কামাখ্যং তত্র রুদ্রস্য তীর্থং দেবনিষেবিতম্।
তত্র স্নাত্বা নরঃ ক্ষিপ্রং সিদ্ধিং প্রাপ্নোতি ভারত ! ॥১২৪॥
যজনং যাজনঞ্চৈব তথৈব ব্রহ্মবালুকম্।
পুষ্পান্তশ্চ উপস্পৃশ্য ন শোচেন্মরণং গতঃ ॥১২৫॥
অর্দ্ধযোজনবিস্তারাং পঞ্চযোজনমায়তাম্।
এতাবদ্দেবিকামাহুঃ পুণ্যাং দেবর্ষিসেবিতাম্ ॥১২৬॥
ততো গচ্ছেত ধর্ম্মজ্ঞ ! দীর্ঘসত্রং যথাক্রমম্।
যত্র ব্রহ্মর্ষয়ো দেবাঃ সিদ্ধাশ্চ পরমর্ষয়ঃ।
দীর্ঘসত্রমুপাসন্তে দীক্ষিতা নিয়তব্রতাঃ ॥১২৭॥

ভারতকৌমুদী

ত্রিশূলেতি। তস্যাং দেবিকায়াম্। সর্ব্বকামসমৃদ্ধস্য সর্ব্বাঙ্গসম্পন্নস্য ॥১২২—১২৩॥
কামেতি। তত্র দেবিকায়াম্। সিদ্ধিং পাপক্ষয়নিষ্পত্তিম্ ॥১২৪॥
যজনমিতি। যজনাদীনি তত্রত্যতীর্থানাং নামানি। উপস্পৃশ্য স্নাত্বা ॥১২৫॥
নম্বল্পায়াং দেবিকায়াং কথং কামাখ্যাদীনি পঞ্চ তীর্থানীত্যাহ— অৰ্দ্ধেতি ॥১২৬॥

এবং যেখানে ত্রিভুবনবিখ্যাত শিবস্থান রহিয়াছে; সেই দেবিকানদীতে স্নান করিয়া, শিবের পূজা এবং তাঁহাকে যথাশক্তি চরু নিবেদন করিয়া মানুষ সর্ব্বাঙ্গসম্পন্ন যজ্ঞের ফল লাভ করে ॥১২২—১২৩॥

সেই দেবিকাতে দেবসেবিত কামনামে শিবতীর্থ আছে; ভরতনন্দন! তাহাতে স্নান করিয়া মানুষ সত্বর সিদ্ধি লাভ করে ॥১২৪॥

এবং দেবিকাতে যজন, যাজন, ব্রহ্মবালুক ও পুষ্পান্তনামে চারিটী তীর্থ আছে, তাহাতে স্নান করিয়া পরজন্মে শোকভাগী হয় না ॥১২৫॥

প্রত্যক্ষদর্শীরা বলেন—দেবিকাতীর্থ বিস্তারে অর্দ্ধযোজন এবং দৈর্ঘ্যে পঞ্চযোজন, পবিত্র ও দেবর্ষিসেবিত ॥১২৬॥

ধর্ম্মজ্ঞ! তাহার পর যথাক্রমে দীর্ঘসত্রতীর্থে গমন করিবে; যেখানে ব্রহ্মর্ষিগণ, দেবগণ, সিদ্ধগণ ও মহর্ষিগণ কৃতসঙ্কল্প ও নিয়মযুক্ত হইয়া দীর্ঘকাল যজ্ঞ করিয়া থাকেন ॥১২৭॥

(১২৪)...প্রাপ্নোতি মানবঃ—বা ব কা।

গমনাদেব রাজেন্দ্র ! দীর্ঘসত্রমরিন্দম ! ।
রাজসূয়াশ্বমেধাভ্যাং ফলং প্রাপ্নোতি মানবঃ ॥১২৮॥
ততো বিনশনং গচ্ছেন্নিয়তো নিয়তাশনঃ ।
গচ্ছত্যন্তর্হিতা যত্র মেরুপৃষ্ঠে সরস্বতী ॥১২৯॥
চমসে চ শিবোদ্ভেদে নাগোদ্ভেদে চ দৃশ্যতে ।
স্নাত্বা চ চমসোদ্ভেদে অগ্নিষ্টোমফলং লভেৎ ॥১৩০॥
শিবোদ্ভেদে নরং স্নাত্বা গোসহস্রফলং লভেৎ ।
নাগোদ্ভেদে নরঃ স্নাত্বা নাগলোকমবাপ্নুয়াৎ ॥১৩১॥
শশযানঞ্চ রাজেন্দ্র ! তীর্থমাসাদ্য দুর্লভম্ ।
শশরূপপ্রতিচ্ছন্নাঃ পুষ্করা যত্র ভারত ! ॥১৩২॥
সরস্বত্যাং মহারাজ ! অনুসংবৎসরং হি তে ।
দৃশ্যন্তে ভরতশ্রেষ্ঠ ! বৃত্তাং বৈ কার্ত্তিকীং সদা ॥১৩৩॥

ভারতকৌমুদী

তত ইতি । দীর্ঘসত্রং তদাখ্যং তীর্থম্ । উপাসন্তে উপাসতে । ষট্পাদমিদং পদ্যম্ ॥১২৭॥
গমনাদিতি । দীর্ঘসত্রং প্রতি । রাজসূয়াশ্বমেধাভ্যাং তৎফলাভ্যাং তুল্যম্ ॥১২৮॥
তত ইতি । বিনশনং তদাখ্যং তীর্থম্ । মেরুপৃষ্ঠে সুমেরুপর্ব্বতে ॥১২৯॥
চমস ইতি । চমসাদীনি বিনশনস্থানবিশেষনামানি । দৃশ্যতে সরস্বতী ॥১৩০॥
শিবেতি । গোসহস্রস্য গোসহস্রদানস্য ফলম্ ॥১৩১॥
শশেতি । শশযানং তদাখ্যম্ । নমু তত্তীর্থস্য শশযানমিতি নাম কথমিত্যাহ—শশেতি । যত্র তীর্থে, তে প্রসিদ্ধাঃ, পুষ্করাঃ সারসাঃ পক্ষিণঃ, শশরূপেণ শশাখ্যহরিণাকৃত্যা প্রতিচ্ছন্না

অরিন্দম রাজশ্রেষ্ঠ ! মানুষ দীর্ঘসত্রতীর্থে গমন করিয়াই রাজসূয় ও অশ্বমেধ-যজ্ঞের ফল লাভ করে ॥১২৮॥

তাহার পর নিরামিষ একভক্তাদি নিয়মযুক্ত হইয়া বিনশনতীর্থে গমন করিবে। যেখানে সরস্বতীনদী অন্তর্হিত হইয়া মেরুপৃষ্ঠে গিয়াছে ॥১২৯॥

আর, চমস, শিবোদ্ভেদ ও নাগোদ্ভেদে সরস্বতীকে দেখা যায়। সেই চমসোদ্ভেদে স্নান করিয়া অগ্নিষ্টোমযজ্ঞের ফল লাভ করিবে ॥১৩০॥

মানুষ শিবোদ্ভেদে স্নান করিয়া সহস্র গোদানের ফল লাভ করিবে এবং নাগো-দ্ভেদে স্নান করিয়া নাগলোকে গমন করিবে ॥১৩১॥

রাজশ্রেষ্ঠ ! তাহার পর দুর্লভ শশযানতীর্থে গমন করিবে ; ভরতনন্দন মহারাজ ! যেখানে সেই সারসপক্ষিগণ শশরূপ ধারণ করিয়া প্রতিবৎসর

(১২৮)···প্রাপ্নোতি ভারত !—বা ব কা । (১৩৩)···বৃত্তা বৈ কার্ত্তিকীং সদা—বা ব কা ।

তত্র স্নাত্বা নরব্যাঘ্র! দ্যোততে শশিবৎ সদা।
গোসহস্রফলঞ্চৈব প্রাপ্নুয়াদ্ভরতর্ষভ! ॥১৩৪॥ (বিশেষকম্)
কুমারকোটীমাসাদ্য নিয়তঃ কুরুনন্দন!।
তত্রাভিষেকং কুর্ব্বীত পিতৃদেবার্চ্চনে রতঃ ॥১৩৫॥
গবাময়নমাপ্নোতি কুলঞ্চৈব সমুদ্ধরেৎ।
ততো গচ্ছেত ধর্ম্মজ্ঞ! রুদ্রকোটীং সমাহিতঃ ॥১৩৬॥
পুরা যত্র মহারাজ! মুনিকোটিঃ সমাগতা।
হর্ষেণ মহতাবিষ্টা রুদ্রদর্শনকাঙ্ক্ষয়া ॥১৩৭॥
অহং পূর্ব্বমহং পূর্ব্বং দ্রক্ষ্যামি বৃষভধ্বজম্।
এবং সম্প্রস্থিতা রাজন্নৃষয়ঃ কিল ভারত! ॥১৩৮॥
ততো যোগেশ্বরেণাপি যোগমাস্থায় ভূপতে!।
তেষাং মন্যুপ্রণাশার্থমৃষীণাং ভাবিতাত্মনাম্ ॥১৩৯॥

---

ভারতকৌমুদী

গুপ্তস্বরূপাঃ সন্তঃ, অনুসংবৎসরং প্রতিবৎসরম্, বৃত্তাং জাতাম্, কার্ত্তিকীং কার্ত্তিকমাসপূর্ণিমাং প্রাপ্য, সরস্বত্যাং নদ্যাং দৃশ্যন্তে, তত্র স্নাত্বা ॥১৩২—১৩৪॥

কুমারেতি। কুমারকোটীং তদাখ্যং তীর্থম্, নিয়ত উপবাসাদিনিয়মবান্ ॥১৩৫॥

গবামিতি। গবাময়নং তদাখ্যং যজ্ঞং তৎফলমিত্যর্থঃ। রুদ্রকোটীং তীর্থম্ ॥১৩৬॥

পুরেতি। মুনিকোটিঃ কোটিসংখ্যকা মুনয়ঃ ॥১৩৭॥

অহমিতি। এবং ব্রুবন্ত ইতি শেষঃ, সম্প্রস্থিতা রুদ্রান্তিকং গন্তুং প্রবৃত্তাঃ ॥১৩৮॥

---

কার্ত্তিকী পূর্ণিমার দিন সরস্বতীনদীতে লোকের দৃষ্টিগোচর হইয়া থাকে; সেই শশযানতীর্থে স্নান করিয়া সর্ব্বদা চন্দ্রের ন্যায় কান্তিমান্ হইয়া থাকে এবং সহস্র গোদানের ফল লাভ করে ॥১৩২—১৩৪॥

কুরুনন্দন! তাহার পর কোন নিয়মযুক্ত হইয়া কুমারকোটীতীর্থে যাইয়া স্নান করিবে এবং পিতৃদেবার্চ্চনে ব্যাপৃত হইবে ॥১৩৫॥

তাহা হইলে সে লোক গবায়নযজ্ঞের ফল লাভ করিবে এবং আত্মবংশ উদ্ধার করিতে পারিবে। তৎপরে সংযত হইয়া রুদ্রকোটীতীর্থে গমন করিবে ॥১৩৬॥

মহারাজ! পূর্ব্বকালে যে তীর্থে কোটীসংখ্যক মুনি রুদ্রকে দেখিবার ইচ্ছায় অত্যন্ত হর্ষাবিষ্ট হইয়া আসিয়াছিলেন ॥১৩৭॥

ভরতনন্দন রাজা! 'আমি আগে মহাদেবকে দেখিব, আমি আগে মহাদেবকে দেখিব' এইরূপ বলিতে থাকিয়া ঋষিরা যাইতে লাগিলেন ॥১৩৮॥

---

(১৩৬) গবামযুতমাপ্নোতি··· বা ব কা।

স্বষ্টা কোটীতি রুদ্রাণামৃষীণামগ্রতঃ স্থিতা।
ময়া পূর্ব্বতরং দৃষ্ট ইতি তে মেনিরে পৃথক্ ॥১৪০॥ (যুগ্মকম্)
তেষাং তুষ্টো মহাদেবো মুনীনাং ভাবিতাত্মনাম্।
ভক্ত্যা পরময়া রাজন্! বরং তেষাং প্রদিষ্টবান্।
অদ্যপ্রভৃতি যুষ্মাকং ধর্ম্মবৃদ্ধির্ভবিষ্যতি ॥১৪১॥
তত্র স্নাত্বা নরব্যাঘ্র! রুদ্রকোট্যাং নরঃ শুচিঃ।
অশ্বমেধমবাপ্নোতি কুলঞ্চৈব সমুদ্ধরেৎ ॥১৪২॥
ততো গচ্ছেত রাজেন্দ্র! সঙ্গমং লোকবিশ্রুতম্।
সরস্বত্যা মহাপুণ্যং কেশবং সমুপাসতে ॥১৪৩॥
যত্র ব্রহ্মাদয়ো দেবা ঋষয়ঃ সিদ্ধচারণাঃ।
অভিগচ্ছন্তি রাজেন্দ্র! চৈত্রশুক্লচতুর্দ্দশীম্ ॥১৪৪॥

ভারতকৌমুদী

তত ইতি। যোগং যোগজাং শক্তিম্। মন্যুপ্রণাশার্থং দৈন্যনিবারণার্থম্। ঋষীণাং প্রত্যেকমগ্রতঃ স্থিতা রুদ্রাণাং কোটী স্বষ্টা, ইতি হেতোঃ, তে ঋষয়ঃ ॥১৩৯—১৪০॥

তেষামিতি। প্রদিষ্টবান্ দত্তবান্। কোঽসৌ বর ইত্যাহ—অদ্যেতি। ষট্পাদমিদং পদ্যম্ ॥১৪১॥

তত্রেতি। অশ্বমেধম্ অশ্বমেধযজ্ঞফলম্ ॥১৪২॥

তত ইতি। সমুপাসতে যত্র মুনয় ইতি শেষঃ ॥১৪৩॥

রাজা! তখন মহাদেবও যোগপ্রভাব অবলম্বন করিয়া, সেই বিশুদ্ধচিত্ত ঋষিদের দৈন্যনিবারণের জন্য, তাঁহাদের প্রত্যেকের সম্মুখে (এক একটী হিসাবে) এককোটি রুদ্র হইলেন; এই কারণে সেই ঋষিরা প্রত্যেকেই 'আমি আগে দেখিয়াছি' এইরূপ ধারণা করিলেন ॥১৩৯—১৪০॥

রাজা! তৎপরে মহাদেব সেই বিশুদ্ধচিত্ত ঋষিদের পরম ভক্তিতে তাঁহাদের উপরে সন্তুষ্ট হইয়া বর দিলেন যে, 'আজ হইতে তোমাদের ধর্ম্মবৃদ্ধি হইবে' ॥১৪১॥

নরশ্রেষ্ঠ! মানুষ সেই রুদ্রকোটীতীর্থে স্নান করিয়া নিষ্পাপ হইবে, অশ্বমেধযজ্ঞের ফল লাভ করিবে এবং কুল উদ্ধার করিতে পারিবে ॥১৪২॥

রাজশ্রেষ্ঠ! তাহার পর জগদ্বিখ্যাত মহাপুণ্য সরস্বতীসঙ্গমে গমন করিবে, যেখানে মুনিরা নারায়ণের উপাসনা করিয়া থাকেন ॥১৪৩॥

রাজশ্রেষ্ঠ! ব্রহ্মাদিদেবগণ, ঋষিগণ, সিদ্ধগণ ও চারণগণ চৈত্রমাসের শুক্লপক্ষের চতুর্দ্দশী লক্ষ্য করিয়া যেখানে স্নান করিতে যাইয়া থাকেন ॥১৪৪॥

(১৪১)...মহাদেব ঋষীণামুগ্রতেজসাম্...পি। (১৪৪)...ঋষয়শ্চ তপোধনাঃ...বা ব কা নি।

তত্র স্নাত্বা নরব্যাঘ্র! বিন্দেদ্বহুসুবর্ণকম্।
সর্ব্বপাপবিশুদ্ধাত্মা ব্রহ্মলোকঞ্চ গচ্ছতি ॥১৪৫॥
ঋষীণাং যত্র সত্রাণি সমাপ্তানি নরাধিপ!।
সত্রাবসানমাসাদ্য গোসহস্রফলং লভেৎ ॥১৪৬॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যাং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং নানাতীর্থকথনে সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

## অষ্টষষ্টিতমোঽধ্যায়ঃ।

—:*:—

পুলস্ত্য উবাচ।

ততো গচ্ছেত রাজেন্দ্র! কুরুক্ষেত্রমভিষ্টুতম্।
পাপেভ্যো যত্র মুচ্যন্তে দর্শনাৎ সর্ব্বজন্তবঃ ॥১॥
কুরুক্ষেত্রং গমিষ্যামি কুরুক্ষেত্রে বসাম্যহম্।
য এবং সততং ব্রূয়াৎ সোঽপি পাপৈর্বিমুচ্যতে ॥২॥

ভারতকৌমুদী

যত্রেতি। চৈত্রশুক্লচতুর্দ্দশীম্ অভি লক্ষ্যীকৃত্য, গচ্ছন্তি স্নাতুমিতি শেষঃ ॥ ৪৪॥

তত্রেতি। বহুসুবর্ণকং বহুসুবর্ণদানজন্যং ফলম্, বিন্দেৎ লভেত ॥১৪৫॥

ঋষীণামিতি। সত্রাণি যজ্ঞাঃ। তৎ সত্রাবসানং তদাখ্যং তীর্থম্ ॥১৪৬॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়াং বনপর্ব্বণি তীর্থযাত্রায়াং সপ্তষষ্টিতমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

তত ইতি। অভিষ্টুতং পুণ্যস্থানত্বেন মুনিভিঃ প্রশংসিতম্। দর্শনাত্তস্যৈব ॥১॥

নরশ্রেষ্ঠ! সেই সরস্বতীসঙ্গমে স্নান করিয়া মানুষ বহু সুবর্ণদানের ফল পায় এবং সমস্ত পাপ হইতে মুক্ত হইয়া ব্রহ্মলোকে গমন করে ॥১৪৫॥

আর, রাজা! যেখানে ঋষিদের যজ্ঞ সমাপ্ত হইয়াছিল, সেই সত্রাবসানতীর্থে যাইয়া মানুষ সহস্র গোদানের ফল লাভ করিবে" ॥১৪৬॥

—:*:—

পুলস্ত্য বলিলেন—"রাজশ্রেষ্ঠ। তাহার পর সর্ব্বতোভাবে প্রশংসিত কুরুক্ষেত্রে গমন করিবে; যেখানে দর্শনমাত্রেই সকল প্রাণী পাপ হইতে মুক্ত হয় ॥১॥

* '...ত্র্যশীতিতমঃ...' —বা ব কা পি, '...অশীতিতমঃ...' —নি। (২)...ব্রূয়াৎ সর্ব্বপাপৈঃ প্রমুচ্যতে—বা ব কা।

পাংশবোঽপি কুরুক্ষেত্রে বায়ুনা সমুদীরিতাঃ।
অপি দুষ্কৃতকর্ম্মাণং নয়ন্তি পরমাং গতিম্ ॥৩॥
দক্ষিণেন সরস্বত্যা দৃষদ্বত্যুত্তরেণ চ।
যে বসন্তি কুরুক্ষেত্রে তে বসন্তি ত্রিপিষ্টপে ॥৪॥
তত্র মাসং বসেদ্ধীরঃ সরস্বত্যাং নরাধিপ !।
যত্র ব্রহ্মাদয়ো দেবা ঋষয়ঃ সিদ্ধচারণাঃ ॥৫॥
গন্ধর্ব্বাপ্সরসো যক্ষাঃ পন্নগাশ্চ মহীপতে !।
ব্রহ্মক্ষেত্রং মহাপুণ্যমভিগচ্ছন্তি ভারত ! ॥৬॥ (যুগ্মকম্)
মনসাঽপ্যভিকামস্য কুরুক্ষেত্রং যুধিষ্ঠির !।
পাপানি বিপ্রণশ্যন্তি ব্রহ্মলোকঞ্চ গচ্ছতি ॥৭॥

## ভারতকৌমুদী

কুর্ব্বিতি। স্তুত্যর্থবাদোঽয়ম্। এবমপরেঽপি ॥২॥

পাংশব ইতি। পাংশবোঽপি ধূলয়োঽপি, সমুদীরিতাঃ প্রেরিতাঃ ॥৩॥

দক্ষিণেনেতি। ত্রিপিষ্টপে স্বর্গে। কুরুক্ষেত্রস্য সোঽংশঃ স্বর্গতুল্য ইত্যাশয়ঃ ॥৪॥

তত্রেতি। তত্র কুরুক্ষেত্রাংশে। ব্রহ্মক্ষেত্রং তপস্যাস্থানম্ ॥৫—৬॥

## ভারতভাবদীপঃ

তত ইতি ॥১—৫॥ "ততো গচ্ছেত রাজেন্দ্র! কুরুক্ষেত্র"মিতি কুরুক্ষেত্রপ্রস্তাবে বৃহস্পতিরুবাচ যাজ্ঞবল্ক্যম্—"যদনুকুরুক্ষেত্রং দেবানাং দেবযজনং সর্ব্বেষাং ভূতানাং ব্রহ্মসদন"মিতি। জাবালোপনিষৎসু প্রসিদ্ধমনুকুরুক্ষেত্রং স্তৌতি ব্রহ্মক্ষেত্রমিতি ॥৬॥ কুৎসিতং রৌতীতি কুরু পাপং তস্য ক্ষেপণাৎ ত্রায়ত ইতি কুরুক্ষেত্রং পাপনিবর্ত্তকং ব্রহ্মোপলব্ধিস্থানত্বাদ্ ব্রহ্মসদনমিতি শ্রৌতপদদ্বয়ার্থং সংগৃহ্যাত্যর্দ্ধেন পাপানি চ প্রণশ্যন্তি ব্রহ্মলোকঞ্চ গচ্ছতি, ব্রহ্মৈব

'আমি কুরুক্ষেত্রে যাইব এবং কুরুক্ষেত্রে বাস করিব' এইরূপ সর্ব্বদা যে বলে, সেও পাপ হইতে মুক্ত হয় ॥২॥

কুরুক্ষেত্রের ধূলিগুলিও বায়ুকর্ত্তৃক সঞ্চালিত হইয়া পাপিষ্ঠ লোকেরও উত্তম গতি সম্পাদন করে ॥৩॥

সরস্বতীনদীর দক্ষিণ এবং দৃষদ্বতীনদীর উত্তর—কুরুক্ষেত্রের এইস্থানে যাহারা বাস করে, তাহারা স্বর্গেই বাস করে ॥৪॥

ভরতনন্দন নরনাথ রাজা! জ্ঞানী লোক সরস্বতীনদীর সেই স্থানে এক মাস বাস করিবে; যে স্থানে ব্রহ্মাদিদেবগণ, ঋষিগণ, সিদ্ধগণ, চারণগণ, গন্ধর্ব্বগণ, অপ্সরোগণ, যক্ষগণ ও নাগগণ মহাপুণ্য তপস্যাক্ষেত্র বলিয়া গমন করিয়া থাকেন ॥৫—৬॥

(৫) তত্র মাসং বসেদ্ধীর! সরস্বত্যাং যুধিষ্ঠির!...বা ব কা।

গত্বা হি শ্রদ্ধয়া যুক্তঃ কুরুক্ষেত্রং কুরূদ্বহ ! ।
ফলং প্রাপ্নোতি চ তদা রাজসূয়াশ্বমেধয়োঃ ॥৮॥
ততো মঙ্কণকং নাম দ্বারপালং মহাবলম্ ।
যক্ষং সমভিবাদ্যৈব গোসহস্রফলং লভেৎ ॥৯॥
ততো গচ্ছেত ধর্ম্মজ্ঞ ! বিষ্ণোঃ স্থানমনুত্তমম্ ।
সততং নাম রাজেন্দ্র ! যত্র সন্নিহিতো হরিঃ ॥১০॥
তত্র স্নাত্বা চ নত্বা চ ত্রিলোকপ্রভবং হরিম্ ।
অশ্বমেধমবাপ্নোতি বিষ্ণুলোকঞ্চ গচ্ছতি ॥১১॥
ততঃ পারিপ্লবং গচ্ছেত্তীর্থং ত্রৈলোক্যবিশ্রুতম্ ।
অগ্নিষ্টোমাতিরাত্রাভ্যাং ফলং প্রাপ্নোতি মানবঃ ॥১২॥

---

ভারতকৌমুদী

মনসেতি। কুরুক্ষেত্রমুদ্দিশ্য, অভিকামস্য গমনাভিলাষিণঃ ॥৭॥

গত্বেতি। শ্রদ্ধা কুরুক্ষেত্রতীর্থস্য পুণ্যজনকত্বেন বিশ্বাসস্তয়া ॥৮॥

তত ইতি। সমভিবাদ্যৈব অষ্টাঙ্গৈর্নমস্কৃত্যৈব, গোসহস্রস্য তদ্দানস্য ফলম্ ॥৯॥

তত ইতি। ন বিদ্যতে উত্তমং যস্মাৎ তদনুত্তমং সর্ব্বোত্তমং তীর্থমিত্যর্থঃ ॥১০॥

তত্রেতি। প্রভবত্যস্মাদিতি প্রভবঃ কারণম্, "যতো বা ইমানি ভূতানি জায়ন্তে" ইত্যাদিঃ শ্রুতেঃ "জন্মাদ্যস্য যতঃ" ইতি শারীরকসূত্রাচ্চেতি ভাবঃ ॥১১॥

তত ইতি। অগ্নিষ্টোমাতিরাত্রাভ্যাং তদাখ্যয়োর্যজ্ঞয়োঃ ॥১২॥

---

যুধিষ্ঠির! মনে মনেও কুরুক্ষেত্রে গমনাভিলাষী লোকের সমস্ত পাপ নষ্ট হয় এবং সে ব্রহ্মলোকে গমন করে ॥৭॥

কৌরবশ্রেষ্ঠ! শ্রদ্ধাশীল লোক কুরুক্ষেত্রে গমন করিয়াই রাজসূয় ও অশ্বমেধ-যজ্ঞের ফল লাভ করে ॥৮॥

তাহার পর মহাবল ও দ্বারপাল 'মঙ্কণক'-নামক যক্ষকে অষ্টাঙ্গে নমস্কার করিয়াই সহস্র গোদানের ফল লাভ করিবে ॥৯॥

ধর্ম্মজ্ঞ রাজশ্রেষ্ঠ! তদনন্তর সর্ব্বতীর্থশ্রেষ্ঠ বিষ্ণুস্থানে গমন করিবে। যেখানে বিষ্ণু সর্ব্বদাই সন্নিহিত আছেন ॥১০॥

সেখানে স্নান করিয়া এবং ত্রিভুবনকারণ বিষ্ণুকে নমস্কার করিয়া অশ্বমেধযজ্ঞের ফল লাভ করে এবং বিষ্ণুলোকে গমন করে ॥১১॥

তাহার পর, মানুষ ত্রিভুবনবিখ্যাত পারিপ্লবতীর্থে গমন করিবে, তাহাতেই অগ্নিষ্টোম ও অতিরাত্রযজ্ঞের ফল লাভ করিবে ॥১২॥

---

(৯) ততো মচক্রুকং রাজন্!...পি, ততশ্চ মন্তকং রাজন্!...নি। (১২)...ফলং প্রাপ্নোতি ভারত!—বা ব কা নি।

পৃথিবীতীর্থমাসাদ্য গোসহস্রফলং লভেৎ।
ততঃ শালূকিনীং গত্বা তীর্থসেবী নরাধিপ ! ॥১৩॥
দশাশ্বমেধে স্নাত্বা চ তদেব ফলমাপ্নুয়াৎ।
সর্পদেবীং সমাসাদ্য নাগানাং তীর্থমুত্তমম্ ॥১৪॥
অগ্নিষ্টোমমবাপ্নোতি নাগলোকঞ্চ বিন্দতি।
ততো গচ্ছেত ধর্ম্মজ্ঞ ! দ্বারপালং তরন্তুকম্ ॥১৫॥ (বিশেষকম্)
তত্রোষ্য রজনীমেকাং গোসহস্রফলং লভেৎ।
ততঃ পঞ্চনদং গত্বা নিয়তো নিয়তাশনঃ ॥১৬॥
কোটিতীর্থমুপস্পৃশ্য হয়মেধফলং লভেৎ।
অশ্বিনোস্তীর্থমাসাদ্য রূপবানভিজায়তে ॥১৭॥ (যুগ্মকম্)
ততো গচ্ছেত ধর্ম্মজ্ঞ ! বারাহং তীর্থমুত্তমম্।
বিষ্ণুর্ব্বরাহরূপেণ পূর্ব্বং যত্র স্থিতোঽভবৎ ॥১৮॥

ভারতকৌমুদী

পৃথিবীতি। তত্রত্যপৃথিব্যাখ্যতীর্থমিত্যর্থঃ। শালূকিনীং নদীম্, দশাশ্বমেধে তদাখ্যস্থানে। তদেব গোসহস্রদানজন্যমেব। সর্পদেবীং তদাখ্যম্। অগ্নিষ্টোমং তদ্‌যজ্ঞফলম্। তরন্তুকং তন্নামকম্ ॥১৩—১৫॥

তত্রেতি। উষ্য বাসং কৃত্বা। নিয়তো নিরামিষাহারাদিনিয়মবান্, নিয়তাশন একভক্তাদিনিয়মযুক্তশ্চ। কোটিতীর্থং প্রাপ্যেতি শেষঃ, উপস্পৃশ্য তত্র স্নাত্বা ॥১৬—১৭॥

তত ইতি। বারাহনাম্নঃ কারণমাহ—বিষ্ণুরিতি ॥১৮॥

---

নরনাথ ! তদনন্তর তীর্থসেবী লোক পৃথিবীতীর্থে যাইয়া সহস্র গোদানের ফল লাভ করিবে। তৎপরে শালূকিনীনদীতে যাইয়া দশাশ্বমেধস্থানে স্নান করিয়া সেই সহস্র গোদানের ফলই পাইবে। তৎপরে উত্তম নাগতীর্থ সর্পদেবীতে যাইয়া অগ্নিষ্টোমযজ্ঞের ফল লাভ করে এবং নাগলোকে গমন করে। ধর্ম্মজ্ঞ ! তাহার পর 'তরন্তুক'-নামক দ্বারপালের নিকট যাইবে ॥১৩—১৫॥

সেখানে একরাত্রি বাস করিয়া সহস্র গোদানের ফল লাভ করিবে। তৎপরে পঞ্চনদে যাইয়া, নিরামিষ একভক্তাদি নিয়মযুক্ত হইয়া, তত্রত্য কোটিতীর্থে স্নান করিয়া, অশ্বমেধযজ্ঞের ফল লাভ করিবে। তৎপরে অশ্বিনীকুমারদ্বয়ের তীর্থে যাইয়া রূপবান্ হইবে ॥১৬—১৭॥

ধর্ম্মজ্ঞ ! তাহার পর উত্তম বারাহতীর্থে গমন করিবে; যেখানে পূর্ব্বে বিষ্ণু বরাহরূপে অবস্থান করিয়াছিলেন ॥১৮॥

---

(১৫)···নাগলোকঞ্চ গচ্ছতি···দ্বারপালমবর্ণকম্ - পি।

তত্র স্নাত্বা নরব্যাঘ্র! অগ্নিষ্টোমফলং লভেৎ।
ততো জয়ন্ত্যাং রাজেন্দ্র! সোমতীর্থং সমাবিশেৎ ॥১৯॥
স্নাত্বা ফলমবাপ্নোতি রাজসূয়স্য মানবঃ।
একহংসে নরঃ স্নাত্বা গোসহস্রফলং লভেৎ ॥২০॥
কৃতশৌচং সমাসাদ্য তীর্থসেবী নরাধিপ!।
পুণ্ডরীকমবাপ্নোতি কৃতশৌচো ভবেচ্চ সঃ ॥২১॥
ততো মুঞ্জবটং নাম স্থাণোঃ স্থানং মহাত্মনঃ।
উপোষ্য রজনীমেকাং গাণপত্যমবাপ্নুয়াৎ ॥২২॥
তত্রৈব চ মহারাজ! যক্ষিণীং লোকবিশ্রুতাম্।
স্নাত্বাভিগম্য রাজেন্দ্র! সর্ব্বান্ কামানবাপ্নুয়াৎ ॥২৩॥
কুরুক্ষেত্রস্য তদ্দ্বারং বিশ্রুতং ভরতর্ষভ!।
প্রদক্ষিণমুপাবৃত্য তীর্থসেবী সমাহিতঃ ॥২৪॥

ভারতকৌমুদী

তত্রেতি। অগ্নিষ্টোমস্য যজ্ঞস্য ফলম্। জয়ন্ত্যাং তদাখ্যস্থানে ॥১৯॥
স্নাত্বেতি। একহংসে তদাখ্যে তীর্থে। গোসহস্রস্য তদ্দানস্য ফলম্ ॥২০॥
কৃতেতি। কৃতশৌচং তন্নামকম্। পুণ্ডরীকং পুণ্ডরীকাক্ষং বিষ্ণুম্ ॥২১॥
তত ইতি। স্থাণোঃ শিবস্য উপ লক্ষ্যীকৃত্য উষ্য স্থিত্বা গাণপত্যং প্রমথপ্রাধান্যম্ ॥২২॥
তত্রেতি। লোকবিশ্রুতাং যক্ষিণীমভিগম্য স্নাত্বেতি সম্বন্ধঃ ॥২৩॥

নরশ্রেষ্ঠ রাজেন্দ্র! সেই বারাহতীর্থে স্নান করিয়া অগ্নিষ্টোমযজ্ঞের ফল লাভ করিবে। তাহার পর জয়ন্তীনগরে সোমতীর্থে প্রবেশ করিবে ॥১৯॥

সেখানে স্নান করিয়া মানুষ রাজসূয়যজ্ঞের ফল লাভ করে এবং একহংসতীর্থে স্নান করিয়া সহস্র গোদানের ফল পাইবে ॥২০॥

নরনাথ! তৎপরে তীর্থসেবী লোক 'কৃতশৌচ'-নামক তীর্থে যাইয়া বিষ্ণুকে লাভ করিবে এবং পরম পবিত্র হইবে ॥২১॥

তাহার পর মহাত্মা শিবের 'মুঞ্জবট'-নামক স্থানে যাইয়া একরাত্রি বাস করিয়া, প্রমথগণের মধ্যে প্রাধান্য লাভ করিবে ॥২২॥

মহারাজ! সেই স্থানেই জগদ্বিখ্যাত যক্ষিণীর নিকটে যাইয়া স্নান করিয়া সমস্ত অভীষ্ট লাভ করিবে ॥২৩॥

ভরতশ্রেষ্ঠ! সেই স্থানটী বিখ্যাত কুরুক্ষেত্রের দ্বার; সুতরাং তীর্থসেবী

(২২)···নাম মহাদেবস্য ধীমতঃ। তত্রোষ্য···পি। (২৩)···যক্ষীং লোকপরিশ্রুতাম্—পি।

সন্মিতে পুষ্করাণাঞ্চ স্নাত্বার্চ্চ্য পিতৃদেবতাঃ।
জামদগ্ন্যেন রামেণ কৃতং তৎ সুমহাত্মনা ॥২৫॥
কৃতকৃত্যো ভবেদ্রাজন্নশ্বমেধঞ্চ বিন্দতি।
ততো রামহ্রদান্ গচ্ছেত্তীর্থসেবী সমাহিতঃ ॥২৬॥ (বিশেষকম্)
যত্র রামেণ রাজেন্দ্র! তরসা দীপ্ততেজসা।
ক্ষত্রমুৎসাদ্য বীরেণ হ্রদাঃ পঞ্চ নিবেশিতাঃ ॥২৭॥
পূরয়িত্বা নরব্যাঘ্র! রুধিরেণেতি নঃ শ্রুতম্।
পিতরস্তর্পিতাঃ সর্ব্বে তথৈব প্রপিতামহাঃ ॥২৮॥ (যুগ্মকম্)
ততস্তে পিতরঃ প্রীতা রামমূচুর্নরাধিপ!।
রাম! রাম! মহাভাগ! প্রীতাঃ স্ম তব ভার্গব! ॥২৯॥
অনয়া পিতৃভক্ত্যা চ বিক্রমেণ চ তে প্রভো!।
বরং বৃণীষ ভদ্রং তে কিমিচ্ছসি মহাদ্যুতে! ॥৩০॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

কুর্ব্বিতি। প্রদক্ষিণমুপাবৃত্য প্রদক্ষিণং কৃত্বাগত্য। পুষ্করাণাং সন্মিতে পুষ্করতীর্থতুল্যে তস্মিন্ কুরুক্ষেত্রদ্বারে। আর্চ্চ্য পূজয়িত্বা। সমাহিত একাগ্রচিত্তঃ ॥২৪—২৬॥

যত্রেতি। তরসা বলেন। নিবেশিতাঃ কৃতাঃ। নঃ অস্মাকম্ ॥২৭—২৮॥

তত ইতি। স্মশব্দঃ পাদপূরণে। হে প্রভো! বলপ্রভাবযুক্ত! ॥২৯—৩০॥

ভারতভাবদীপঃ

লোকস্তং ব্রহ্মবিদ্ভূত্বা ব্রহ্মৈব ভবতীত্যর্থঃ ॥৭॥ শ্রৌতস্য দেবযজনপদস্যার্থং সংগৃহ্লাতি রাজসূয়েতি ॥৮—২৩॥ কুরুক্ষেত্রস্য প্রস্তুতস্য তৎ যক্ষাভিবন্দনাদিকং দ্বারং প্রাপকং তথেদং

---

লোক একাগ্রচিত্তে সেই স্থানটীকে প্রদক্ষিণ করিয়া আসিয়া, পুষ্করতুল্য সেই তীর্থে স্নান করিয়া এবং পিতৃগণ ও দেবগণের পূজা করিয়া, কৃতকার্য্য হইবে এবং অশ্বমেধযজ্ঞের ফল লাভ করিবে। কারণ, অতিমহাত্মা জমদগ্নিপুত্র রাম সেই স্থানটী নির্ম্মাণ করিয়াছিলেন। তাহার পর তীর্থসেবী লোক একাগ্রচিত্তে রামহ্রদে গমন করিবে ॥২৪—২৬॥

রাজশ্রেষ্ঠ! মহাপ্রভাবশালী ও মহাবীর রাম বলপূর্ব্বক ক্ষত্রিয়দিগকে সংহার করিয়া এবং তাঁহাদেরই রক্তে পূর্ণ করিয়া যেখানে পাঁচটী হ্রদ স্থাপন করিয়াছিলেন; আর সেই রক্তদ্বারাই পিতৃগণ ও পিতামহগণের তর্পণ করিয়াছিলেন, ইহা আমাদের শুনা আছে ॥২৭—২৮॥

---

(২৫) সন্মিতং পুষ্করাণাঞ্চ—বা ব কা। (২৯)…পিতরঃ প্রীত্যা—পি। প্রথমার্দ্ধাৎ পরম্ 'পিতর ঊচুঃ' —বা ব কা পি। (৩০)…কিমিচ্ছসি মহামতে!—পি।

এবমুক্তঃ স রাজেন্দ্র ! রামঃ প্রহরতাং বরঃ।
অব্রবীৎ প্রাঞ্জলির্বাক্যং পিতৄন্ স গগনে স্থিতান্ ॥৩১॥
ভবন্তো যদি মে প্রীতা যদ্যনুগ্রাহ্যতা ময়ি।
পিতৃপ্রসাদমিচ্ছেয়ং তপ আপ্যায়নং পুনঃ ॥৩২॥
যচ্চ রোষাভিভূতেন ক্ষত্রমুৎসাদিতং ময়া।
ততশ্চ পাপান্মু্চ্যেয়ং যুষ্মাকং তেজসাপ্যহম্ ॥৩৩॥
হ্রদাশ্চ তীর্থভূতা মে ভবেয়ুর্ভুবি বিশ্রুতাঃ।
এতচ্ছ্রুত্বা শুভং বাক্যং রামস্য পিতরস্তদা ॥৩৪॥
প্রত্যূচুঃ পরমপ্রীতা রামং হর্ষসমন্বিতাঃ।
তপস্তে বর্দ্ধতাং ভূয়ঃ পিতৃভক্ত্যা বিশেষতঃ ॥৩৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

এবমিতি। স প্রসিদ্ধঃ। প্রহরতাং যোদ্ধৄণাম্। স প্রাক্প্রস্তুতঃ ॥৩১॥
ভবন্ত ইতি। পুনরপি, আপ্যায়তে প্রবর্দ্ধত ইত্যাপ্যায়নং প্রবৃদ্ধং তপশ্চ ॥৩২॥
যদিতি। ততশ্চ তজ্জনিতাচ্চ। তেজসা বরপ্রভাবেণ ॥৩৩॥
হ্রদা ইতি। তীর্থভূতাঃ পাপনিদর্শনীভূতা অপি পাপনাশকা ইত্যাশয়ঃ। হর্ষসমন্বিতা হর্ষেণোৎফুল্লমুখা ইত্যর্থঃ স্বেষু ভক্ত্যতিশয়দর্শনাদিতি ভাবঃ ॥৩৪—৩৫॥

---

রাজা! তাহার পর সেই পিতৃগণ সন্তুষ্ট হইয়া রামকে বলিলেন —"রাম! রাম! মহাত্মন্! ভৃগুনন্দন! প্রভাবসম্পন্ন! মহাশক্তিশালিন্! তোমার এই পিতৃভক্তি ও বিক্রম দেখিয়া তোমার উপরে আমরা সন্তুষ্ট হইয়াছি; সুতরাং তোমার মঙ্গল হউক, তুমি কি ইচ্ছা কর, সেই বর গ্রহণ কর" ॥২৯—৩০॥

রাজশ্রেষ্ঠ! পিতৃগণ এইরূপ বলিলে, যোদ্ধৃশ্রেষ্ঠ রাম কৃতাঞ্জলি হইয়া আকাশস্থিত পিতৃগণকে এই কথা বলিলেন—॥৩১॥

"আপনারা যদি আমার উপরে সন্তুষ্ট হইয়া থাকেন এবং আমি যদি আপনাদের অনুগ্রহের যোগ্য হইয়া থাকি, তবে আমি আপনাদের প্রসন্নতা ইচ্ছা করি, আর আবার সাতিশয় তপস্যা ইচ্ছা করি ॥৩২॥

এবং আমি ক্রোধের বশীভূত হইয়া ক্ষত্রিয়জাতিকে যে উৎসন্ন করিয়াছি, আপনাদের বরপ্রভাবে আমি সেই পাপ হইতে যেন মুক্ত হইতে পারি ॥৩৩॥

আর, আমার এই হ্রদগুলি যেন জগদ্বিখ্যাত তীর্থ হয়।" রামের এই মঙ্গলময় বাক্য শুনিয়া পিতৃগণ পরম সন্তুষ্ট ও উৎফুল্লবদন হইয়া রামকে বলিলেন —"তোমার বিশেষ পিতৃভক্তিবশতঃ আবারও তপস্যা বৃদ্ধি লাভ করুক ॥৩৪—৩৫॥

যচ্চ রোষাভিভূতেন ক্ষত্রমুৎসাদিতং ত্বয়া।
ততশ্চ পাপান্মুক্তস্ত্বং পতিতাস্তে স্বকর্ম্মভিঃ ॥৩৬॥
হ্রদাশ্চ তব তীর্থত্বং গমিষ্যন্তি ন সংশয়ঃ।
হ্রদেম্বেতেষু যঃ স্নাত্বা পিতৄন্ সন্তর্পয়িষ্যতি ॥৩৭॥
পিতরস্তস্য বৈ প্রীতা দাস্যন্তি ভুবি দুর্ল্লভম্।
ঈপ্সিতঞ্চ মনঃকামং স্বর্গলোকঞ্চ শাশ্বতম্ ॥৩৮॥ (যুগ্মকম্)
এবং দত্ত্বা বরান্ রাজন্! রামস্য পিতরস্তদা।
আমন্ত্র্য ভার্গবং প্রীত্যা তত্রৈবান্তর্হিতাস্ততঃ ॥৩৯॥
এবং রামহ্রদাঃ পুণ্যা ভার্গবস্য মহাত্মনঃ।
স্নাত্বা হ্রদেষু রামস্য ব্রহ্মচারী শুভব্রতঃ ॥৪ ॥
রামমভ্যর্চ্চ্য রাজেন্দ্র! লভেদ্বহুসুবর্ণকম্।
বংশমূলকমাসাদ্য তীর্থসেবী কুরূদ্বহ! ॥৪১॥
স্ববংশমুদ্ধরেদ্রাজন্! স্নাত্বা বৈ বংশমূলকে।
কায়শোধনমাসাদ্য তীর্থং ভরতসত্তম! ॥৪২॥

ভারতকৌমুদী

যদিতি। পতিতা উৎসন্নাঃ, অতস্তন্মুক্তৌ বৎপ্রয়োজনমেব নাস্তীতি ভাবঃ ॥৩৬॥
হ্রদা ইতি। গমিষ্যন্তি, অস্মাকং বরাদিত্যাশয়ঃ। ঈপ্সিতং সর্ব্বৈরিষ্টম্ ॥৩৭—৩৮॥
এবমিতি। তত্রৈব আকাশ এব। ততো দৃষ্টিবিষয়াৎ ॥৩৯॥

তুমি ক্রোধের বশীভূত হইয়া যে ক্ষত্রিয়জাতিকে উৎসন্ন করিয়াছ, সে পাপ হইতে তুমি মুক্তই আছ। কারণ, তাহারা আপন আপন কর্ম্মেই উৎসন্ন হইয়া গিয়াছে ॥৩৬॥

আর, তোমার হ্রদগুলিও তীর্থ হইবে, এ বিষয়ে কোন সন্দেহ নাই; সুতরাং যে লোক এই হ্রদগুলিতে স্নান করিয়া পিতৃতর্পণ করিবে, পিতৃগণ তাহার উপরে সন্তুষ্ট হইয়া, জগতে দুর্লভ এবং সকলেরই অভীষ্ট তাহার প্রত্যাশিত বিষয় পূরণ করিবেন এবং চিরস্থায়ী স্বর্গ দান করিবেন" ॥৩৭—৩৮॥

রাজা! তখন পিতৃগণ রামকে এইরূপ বর দান করিয়া এবং সন্তোষ সহকারে রামের অনুমতি লইয়া সেইখানেই অন্তর্হিত হইলেন ॥৩৯॥

রাজশ্রেষ্ঠ! এইভাবে মহাত্মা রামের হ্রদগুলি পুণ্যজনক হইয়াছিল; সুতরাং তীর্থসেবী লোক ব্রহ্মচারী ও শুভনিয়মযুক্ত হইয়া, রামহ্রদে স্নান করিয়া

(৩৬,...নিহতাস্তে...পি,...পাতিতাস্তে...নি। (৩৯) এবং দত্ত্বা বরম...পি।

